টুংরো রোগ ভাইরাস দ্বারা সংঘটিত একটি মারাত্তক রোগ।

## টুংরো রোগ

**কারণ ঃ** এটি ভাইরাস দ্বারা সংঘটিত একটি মারাত্তক রোগ।

**লক্ষণ ঃ** প্রথমে গাছের গোড়ার দিকের বয়স্ক পাতাগুলোর আগা হলদে হয়ে আসতে থাকে। ক্রমে এ লক্ষণ অন্যান্য পাতায়ও প্রকাশ পেতে থাকে। হলুদ রঙ সব সময় পাতার গোড়া পর্যন্ত বিস্তারলাভ নাও করতে পারে। বেশিরভাগ ক্ষেত্রে এ রঙ আগার দিকেই সীমাবদ্ধ থাকে। ধীরে ধীরে আক্রান্ত গাছের পাতা হলুদ থেকে কমলা রঙ ধারণ করে। আরও পরে ওসব পাতার ডগার দিকে মরচে রঙের ছোট ছোট দাগ হতে থাকে। সুস্থ গাছের তুলনায় আক্রান্ত গাছ সামান্য বেঁটে হয় কিন্তু কুশির সংখ্যা স্বাভাবিক থাকে। আক্রান্ত গাছের শিষ সম্পূর্ণ বের হয় না। দানা ছোট হয় এবং পুষ্ট হয় না। চিত্র ১৯ এ টুংরো রোগে আক্রান্ত ধান গাছের পাতা ও ধানক্ষেত দেখানো হয়েছে।



টুংরো রোগ দমনের জন্য ব্রিশাইল, লতিশাইল, মোহিনী প্রভৃতি রোগসহনশীল জাতের ধান চাষ করতে হবে।

**দমন ঃ** এ রোগ দমনের জন্য ব্রিশাইল, লতিশাইল, মোহিনী প্রভৃতি রোগসহনশীল জাতের ধান চাষ করতে হবে। পাতা ফড়িং এ রোগ ছড়ায় বিধায় নগস কীটনাশক ছিটিয়ে এসব বাহক পোকা ধ্বংস করতে হবে। বুনো ঘাসে ভাইরাস সক্রিয় অবস্থায় থাকে এবং বাহক পোকা যাতে এসব গাছ থেকে ধান গাছে ভাইরাস ছড়াতে না পারে সেজন্য বুনো ঘাস উঠিয়ে ফেলতে হবে।

চিত্র ১৯ ঃ ধানের টুংরো রোগ
উপরে- পাতার আগার দিক হলদে হওয়া লক্ষ্যনীয়
নিচে- আক্রান্ত ক্ষেতের সাধারণ দৃশ্য



**সারমর্ম ঃ** উফরা রোগে কচি কচি পাতায় সাদা ছিটকা দাগ পড়ে, থোড় অনেক ক্ষেত্রে বের হতে পারে না এবং কোনো কোনো ক্ষেত্রে বের হলেও অধিকাংশ ধান চিটা হয়ে যায়। শিকড় গিট রোগে শিকড়ে অনেক গিট হয় এবং গাছের পাতা কমলা-হলদে রঙ ধারণ করে। সমস্ত নাড়া পুড়িয়ে, শস্য পর্যায়ে অন্য ফসল লাগিয়ে, ক্ষেতে ফুরাডান ছিটিয়ে এ রোগ দমন করতে হয়। টুংরো রোগে পাতা আগার

দিক থেকে হলুদ হয়ে আসে। এ রোগ দমনে কীটনাশক স্প্রে করতে হবে ও রোগপ্রতিরোধী জাতের ধান চাষ করতে হবে।



## পাঠোত্তর মূল্যায়ন ২.৩

**সঠিক উত্তরের পাশে টিক চিহ্ন (√) দিন।**

১। উফরা রোগ কোন্ জীবাণু দ্বারা হয়?
- ক) মাইকোপ্লাজমা
- খ) নেমাটোড
- গ) ব্যাকটেরিয়া
- ঘ) ছত্রাক

২। উফরা রোগের বৈশিষ্ট্য কোন্টি?
- ক) কচি পাতায় সাদা ছিটকা দাগ পড়া
- খ) কচি পাতায় কালো কালো দাগ পড়া
- গ) কচি পাতায় হলুদ রঙের দাগ পড়া
- ঘ) কচিপাতায় বাদামি রঙের দাগ পড়া

৩। উফরা রোগ দমনার্থে কোন্ ওষুধটি ব্যবহার করা হয়?
- ক) ফুরাডান
- খ) সেভিন
- গ) কুপ্রাভিট
- ঘ) নগস

৪। শিকড় গিট রোগের লক্ষণ কোন্টি?
- ক) কুশি কম হয় ও পাতা কমলা-হলদে হয়
- খ) কুশি কম হয় ও পাতা হালকা হলদে হয়
- গ) কুশি বেশি হয় ও পাতা কমলা-হলদে হয়
- ঘ) কুশি বেশি হয় ও পাতা সবুজ থাকে

৫। টুংরো রোগে গাছের বৃদ্ধি কেমন হয়?
- ক) স্বাভাবিকের তুলনায় কিছুটা বেঁটে হয়
- খ) স্বাভাবিকের তুলনায় অনেক লম্বা হয়
- গ) স্বাভাবিকভাবে বাড়তে থাকে
- ঘ) ঘাসের ন্যায় খর্বাকৃতি হয়

৬। টুংরো রোগ কোন্ পতঙ্গ দ্বারা ছড়ায়?
- ক) এফিড
- খ) মাইট
- গ) পাতা ফড়িং
- ঘ) গান্ধী পোকা

## পাঠ ২.৪ পাটের রোগ



**এ পাঠ শেষে আপনি –**

- পাটের কতিপয় রোগের কারণ কী তা বলতে পারবেন ও লিখতে পারবেন।
- রোগ সম হের লক্ষণ বর্ণনা করতে পারবেন।
- রোগগুলো কীভাবে দমন করতে হয় তা বলতে ও লিখতে পারবেন।



### কান্ড পচা (Stem rot)

*Macrophomina phaseolin*ধ নামক ছত্রাকের আক্রমণে কান্ড পচা রোগ হয়।

**কারণ ঃ** *Macrophomina phaseolina* নামক ছত্রাকের আক্রমণে এ রোগ হয়।

**লক্ষণ ঃ** গাছের সব অঙ্গেই এ রোগ হতে পারে এবং সব মিলে চার প্রকারের লক্ষণ সৃষ্টি করে যথা-

**চারা ধ্বসা ঃ** বীজ অঙ্কুরোদ্গমের সময় বীজপত্রের উপর কালো দাগ পড়ে এবং ক্রমে উহা শুকিয়ে যায়। বড় চারাগাছে প্রথমে পাতার ফলকে এবং পরে সেখান থেকে রোগ বোঁটায় ছড়িয়ে পড়ে।

আক্রান্ পাতার ফলক অনেক সময় দুর্বল হয়ে ঢলে কান্ডের গায়ে লেগে থাকতে দেখা যায়। এর ফলে পাতা থেকে ছত্রাক কান্ডে ছড়িয়ে পড়ে।

### শিকড় পচা

শিকড় আক্রান্ত হলে উহাতে প্রথমে বাদামি ও পরে কালো দাগ হয়ে পচে যায়। অপেক্ষাকৃত মোটা শিকড়ে স্থানে স্থানে বাকল পচে গোটা গাছটাই শুকিয়ে যায়।

### কান্ড পচা

কান্ডে প্রথমে হালকা বাদামি, পরে গাঢ় বাদামি দাগের সৃষ্টি হয়। ক্রমশ ঐ দাগ কান্ডের বাকলে চারিদিক থেকে বেড়ে উহাকে পচিয়ে ফেলে। বাকল পচার ফলে গাছ মরে যেতে পারে। বড় গাছে বাকল ফেটে ভেতর থেকে আঁশ বের হয়ে আসে। কান্ডের ওপর আক্রান্ত অংশে গামাচির ন্যায় অসংখ্য ক্ষুদ্র ছত্রাকের স্পোর ধারক পিকনিডিয়া কিছুটা ডুবা অবস্থায় দেখতে পাওয়া যায়। এজন্য কান্ডের উপরটা কিছুটা খসখসে মনে হয়। চিত্র ২০ এ কান্ড পচা রোগে আক্রান্ত পাট গাছ দেখানো হয়েছে।



### ফল পচা

আক্রান্ত ফল কালো হয়ে যায়। অনেক সময় ভেতকার বীজও বিবর্ণ হয়ে যায়।

রোগমুক্ত এলাকা থেকে বীজ সংগ্রহ করে শোধনের পর বপন করবেন

**দমন ঃ** রোগমুক্ত এলাকা থেকে বীজ সংগ্রহ করে শোধনের পর বপন করবেন (প্রতি কেজি বীজে ৫ গ্রাম পারদঘটিত ওষুধ), অম্ল জমি চুন দ্বারা (০.৭-১.৫ টন/হেকটর) শোধন করে নিতে হয়। রোগসহনশীলতা বৃদ্ধির জন্য জমিতে পটাশ সার বেশি করে প্রয়োগ করা উচিত। বীজের জন্য নির্ধারিত ক্ষেতের গাছে ফল ধরার সময় থেকে কয়েকবার ছত্রাকনাশক ছিটাতে হয়। ফসল তোলার পর পরিত্যক্ত অংশসমূহ সংগ্রহ করে পুড়িয়ে ফেলা উচিত।

চিত্র ২০ ঃ পাটের কান্ড পচা রোগ

বামে- আক্রান্ত কান্ডের অংশ বিশেষে গামাছির ন্যায় অসংখ্য পিকনিডিয়া
ডানে- হাত লেন্স দ্বারা পিকনিয়াকে বড় করে দেখানো হয়েছে।

### কালো পট্টি (Black band)

*Diplodia corchori* নামক ছত্রাক দ্বারা পাটে কালো পট্টি রোগ হয়।

**কারণ ঃ** *Diplodia corchori* নামক ছত্রাক দ্বারা পাটে কালো পট্টি রোগ হয়।



**লক্ষণ ঃ** সাধারণত পূর্ণবয়স্ক গাছে এ রোগ বেশি হয়। প্রথমে গাছের গোড়ার দিকে মাটির কিছু উপরে বিক্ষিপ্তভাবে বাদামি রঙের দাগ উৎপন্ন হয়। ক্রমে দাগ কালচে হয়ে অনেক স্থানে কান্ডের চারিদিক দিয়ে ঘিরে কালো পট্টির ন্যায় দাগ সৃষ্টি করে। একাধিক দাগ মিশে অনেক সময় সমস্ত কান্ডকেই কালো করে ফেলে। আক্রান্ত কান্ডে অসংখ্য কালো কালো বিন্দু আকৃতির পিকনিডিয়া হতে দেখা যায়। এ কান্ড হাতে ঘষলে কালো স্ফোর লেগে হাত কালো হয়ে যায়। বেশি রোগগ্রস্ত গাছের পাতা ঝরে পড়ে এবং দূর হতে পত্রবিহীন কালো কান্ডকে স্পষ্ট চেনা যায়। চিত্র ২১ এ কালো পট্টি রোগে আক্রান্ত পাট গাছ দেখানো হয়েছে।

**দমন ঃ** এ রোগের দমন পদ্ধতি কান্ড পচা রোগ দমনের অনুরূপ।

চিত্র ২১ ঃ পাটের কালো পট্টি রোগ
কান্ডাংশে কালো পট্টির ন্যায় দাগ

**এনথ্রাকনোজ (Anthracnose)**

*Colletotrichum corchorum* নামক ছত্রাকের আক্রমণে এনথ্রাকনোজ রোগ হয়।

**কারণ ঃ** *Colletotrichum corchorum* নামক ছত্রাকের আক্রমণে এ রোগ হয়।



**লক্ষণ ঃ** চারাগাছের কান্ড ও পাতায় বাদামি রঙের দাগ উৎপন্ন হয়। বড় গাছের কান্ডে ছোট ছোট কালো ক্ষতের সৃষ্টি হয়। একাধিক দাগযুক্ত হয়ে বড় ক্ষতের সৃষ্টি করতে পারে। অনেক সময় আক্রান্ত স্থানের ছাল ফেটে ভেতর থেকে অনেকগুলো আঁশ একত্রে ছোবড়ার মতো বের হয়ে আসে। কোনো কোনো স্থানে ফাটলের মধ্য দিয়ে পাটকাঠি দেখতে পাওয়া যায়। ক্ষতস্থান শুকিয়ে শক্ত গিটের ন্যায় হয় এবং এটি পানিতে পচতে পারে না বিধায় আঁশ ছাড়ানোর সময় ঐ স্থানে আঁশ ছিড়ে যায়।

চিত্র ২২ এ এনথ্রাকনোজ রোগে আক্রান্ত পাট গাছ দেখানো হয়েছে।

**দমন ঃ** তোষা পাটে এ রোগ হয় না। সেজন্য যে সব অঞ্চলে এ রোগ হয় সেখানে তোষা পাঠ চাষ করতে হয়। রোগ দমনের অন্যান্য ব্যবস্থা কান্ড পচা রোগ দমনের অনুরূপ।

চিত্র ২২ ঃ পাটের এনথ্রাকনোজ রোগ
(কান্ডস্থিত ক্ষতযুক্ত দাগ)

## গোড়া পচা (Foot rot)

*Sclerotium rolfsii* নামক ছত্রাক দ্বারা গোড়া পচা রোগ হয়।

**কারণ ঃ** *Sclerotium rolfsii* নামক ছত্রাক দ্বারা এ রোগ হয়।

**লক্ষণ ঃ** গাছের গোড়ায় মাটির ঠিক ওপরে সাদা তূলার মতো জন্মাতে থাকে এবং কান্ড বাদামি রঙ ধারণ করে পচতে শুরু করে। ফলে, গাছ গোড়া থেকে ভেঙ্গে মাটিতে পড়ে যায়। আক্রান্ত অংশে প্রথমে সাদা, পরে বাদামি রঙের সরিষার দানার মতো স্কে-রোশিয়াম উৎপন্ন হয়।

**দমন ঃ** ফসল আহরণের পর পরিত্যক্ত অংশসমূহ (গোড়া ও শিকড়) সতর্কতার সঙ্গে কুড়িয়ে পুড়িয়ে ফেলতে হবে। অল্প সংখ্যক গাছে রোগ হলে গাছ উঠিয়ে ফেলতে হবে অথবা গোড়ার চারিদিকে ছত্রাকনাশক ছিটাতে হবে।

## মোজাইক (Mosaic)

তিতা পাটে মোজাইক রোগ বেশি হয়। আক্রান্ত গাছের পাতায় ইতঃস্তত বিক্ষিপ্ত সবুজ ও হলুদ রঙের ছোট ছোট দাগ হয়। পাতা কিছুটা কুঁকড়ে যায় এবং অপেক্ষাকৃত ভঙ্গুর হয়ে

**কারণ ঃ** মোজাইক এক প্রকার ভাইরাসজনিত রোগ।

**লক্ষণ ঃ** তিতা পাটে মোজাইক রোগ বেশি হয়। আক্রান্ত গাছের পাতায় ইতস্তত বিক্ষিপ্ত সবুজ ও হলুদ রঙের ছোট ছোট দাগ হয়। পাতা কিছুটা কুঁকড়ে যায় এবং অপেক্ষাকৃত ভঙ্গুর হয়ে ওঠে। রোগ বেশি হলে গাছ বেঁটে ও পাতা ফ্যাকাসে হয়ে যায়।

**দমন ঃ** বীজের মারফত এ রোগ বিস্তারলাভ করে এবং সাদা শোষক পোকা ভাইরাসের বাহক হিসেবে কাজ করে। এ কারণে বীজের জন্য রক্ষিত ক্ষেতের আক্রান্ত গাছগুলো দেখামাত্র উঠিয়ে ধ্বংস করতে হবে এবং কীটনাশক স্প্রে করে বাহক পোকা মেরে ফেলতে হবে।



**সারমর্ম ঃ** পাটের কান্ড পচা, কালো পট্টি, এনথ্রাকনোজ, গোড়া পচা ও মোজাইক রোগসম হের কারণ, রোগ শণাক্তকরণ এবং দমন পদ্ধতি এ পাঠে বর্ণনা করা হয়েছে। কান্ড পচা রোগে কান্ডে বাদামি দাগ পড়ে ও তার ওপরে গামাচির ন্যায় অসংখ্য পিকনিডিয়া হয়। কালোপট্টি রোগে কান্ডে কালোপট্টির ন্যায় দাগ পড়ে ও গাছের পাতা ঝরে পড়ে। এনথ্রাকনোজ রোগে কান্ডে ক্ষতের সৃষ্টি হয়। এসব রোগ দমনে বীজ শোধন করে নিতে হবে, ক্ষেতের আবর্জনা পোড়াতে হবে ও ছত্রাকনাশক ছিটাতে হবে। মোজাইক রোগে পাতায় হলুদ ও সবুজের ছিটা দাগ পড়ে। রোগমুক্ত এলাকার বীজ বপন করে ও কীটনাশক ছিটিয়ে এ রোগ দমননের চেষ্টা করা হয়।



## পাঠোত্তর মূল্যায়ন ২.৪

**সঠিক উত্তরের পাশে টিক চিহ্ন (√) দিন।**

১। কান্ড পচা রোগের লক্ষণ কোন্‌টি?
- ক) কান্ড স্থানে স্থানে বাদামি হয় এবং বাকল ফেটে আঁশ বের হয়ে আসে
- খ) কান্ডে কালো ব্যান্ডের ন্যায় দাগ পড়ে এবং বাকল ফেটে আঁশ বের হয়ে আসে
- গ) কান্ডে কালো দাগ হয় এবং বাকল ফেটে ছোবড়ার ন্যায় আঁশ বের হয়ে আসে
- ঘ) কান্ড সম্পূর্ণ কালো হয়ে ভেঙ্গে পড়ে

২। কালো পট্টি রোগ গাছে কখন হয়?
- ক) বীজ অঙ্কুরোদ্গমের সময়
- খ) দু'তিন সপ্তাহ বয়সের গাছে
- গ) পাঁচ ছয় সপ্তাহ বয়সের গাছে
- ঘ) পূর্ণ বয়স্ক গাছে

৩। কালো পট্টি রোগের বৈশিষ্ট্যমূলক লক্ষণ কোন্‌টি?
- ক) কান্ডে কালো কালো ব্যান্ডের আকারে দাগ পড়ে
- খ) কান্ডে হালকা আঁকা বাঁকা বাদামি দাগ পড়ে
- গ) কান্ডে কালো লম্বাকৃতি দাগ পড়ে
- ঘ) কান্ডে স্থানে স্থানে কালো ক্ষতের সৃষ্টি হয়

৪। এনথ্রাকনোজ রোগের লক্ষণ কোন্‌টি?
- ক) কান্ড স্থানে স্থানে কালো হয়ে যায়
- খ) কান্ড স্থানে স্থানে কালো হয়ে ছাল ফেটে যায়
- গ) কান্ডের ছাল ফেটে আঁশ বের হয়ে আসে
- ঘ) কান্ডে কালো ক্ষতের সৃষ্টি হয়ে ছোবড়ার মতো গুচ্ছাকারে আঁশ বের হয়ে আসে

৫। এনথ্রাকনোজ রোগ দমনকল্পে কী করা উচিত?
- ক) আক্রান্ত গাছ উঠিয়ে ফেলতে হবে
- খ) সাদা পাট চাষ করতে হবে
- গ) তোষা পাট চাষ করতে হবে
- ঘ) নাইট্রোজেন সার বেশি ব্যবহার করতে হবে

৬। মোজাইক রোগের পাতা কেমন দেখায়?
- ক) পাতার শিরা স্বচ্ছ হয়ে যায়
- খ) পাতা হলদে হয়ে কুঁকড়ে যায়
- গ) পাতায় হলুদ ও সবুজ রঙের ছোপ ছোপ দাগ হয়
- ঘ) পাতায় মরিচা রঙের দাগ পড়ে

## পাঠ ২.৫ আখের রোগ



**এ পাঠ শেষে আপনি –**

- আখের কয়েকটি রোগের জীবাণুর নাম বলতে ও লিখতে পারবেন।
- আখের রোগসমূহের লক্ষণ বর্ণনা করতে পারবেন।
- রোগের দমন ব্যবস্থা বর্ণনা করতে ও লিখতে পারবেন।



### লাল পচা (Red rot)

**কারণ ঃ** *Colletotrichum falcatum* নামক ছত্রাকের আক্রমণে এ রোগ হয়।

**লক্ষণ ঃ** আক্রান্ত গাছের কচি পাতা প্রথমে ফ্যাকাশে হয়ে আসে। পাতার ধার ও ডগা শুকিয়ে ঢলে পড়ে। কয়েক দিনের মধ্যে সম্পূর্ণ মাথাটাই শুকিয়ে গাছ মরে যায়। আখ লম্বালম্বিভাবে চিরলে তার মধ্যে সাদা টিস্যুর মাঝে মাঝে লাল দাগ দেখতে পাওয়া যায়। রোগ পুরানো হলে লাল দাগ বাদামি হয়ে যায় এবং সাদা টিস্যু তত স্পষ্ট বোঝা যায় না। রোগ বৃদ্ধির সাথে সাথে গোটা কান্ডটাই পচে যায় এবং দু গিটের মধ্যবর্তী স্থান কুঁচকে ও ফাঁপা হয়ে যায়। অনেক সময় ফাঁপা স্থানে সাদা সাদা ছত্রাক জন্মাতে দেখা যায় এবং গিটের কাছাকাছি স্থানে ছত্রাকের কালো রঙের এসারভুলাস দেখতে পাওয়া যায়। পাতার মধ্যশিরায় কালচে ধারযুক্ত লম্বা লম্বা লালচে দাগ হয়। চিত্র ২৩ এ আখের লাল পচা রোগে আক্রান্ত আখ গাছ ও এর অংশসমূহ দেখানো হয়েছে।



আখের মধ্যে কোনো লাল দাগ দেখলে তা বীচন হিসেবে ব্যবহার করা উচিত নয়। বীচন এরোটান-৬ নামক ওষুধে ডুবিয়ে শোধন করে লাগাতে হবে।

চিত্র ২৩ ঃ আখের লালপচা রোগ

বামে- আক্রান্ত গাছ
মাঝে- কান্ড মধ্যস্থিত লাল ও সাদা টিস্যু বিদ্যমান (রোগের প্রাথমিক পর্যায়)
ডানে- লাল টিস্যু বাদামি হয়েছে ও ভেতরে ফাঁপা হয়ে সাদা সাদা ছত্রাক জন্মাতে দেখা যাচ্ছে (রোগের শেষের দিকের পর্যায়)

**দমন ঃ** আখের মধ্যে কোনো লাল দাগ দেখলে তা বীচন হিসেবে ব্যবহার করা উচিত নয়। বীচন এরোটান-৬ নামক ওষুধে ডুবিয়ে শোধন করে লাগাতে হবে। আখ কাঁটার পর আক্রান্ত গাছের সমস্ত অংশ সংগ্রহ করে নষ্ট করে ফেলতে হবে। ক্ষেতে মাজরা পোকার উপদ্রব হলে ওষুধ ছিটিয়ে দমন করতে হবে। মুড়ি আখ বীচনের জন্য কখনো ব্যবহার করা উচিত নয়। রোগ সহনশীল জাতের আখ (যথা- *ISD*-২/৫৪, *ISD*-৯/৫৭) এবং ইক্ষু গবেষণা কেন্দ্রের সুপারিশকৃত জাত লাগাতে হবে।

**স্মাট (Smut)**

**কারণ ঃ** *Ustilago scitaminea* নামক ছত্রাকের আক্রমণে স্মাট রোগ হয়।



**লক্ষণ ঃ** আক্রান্ত গাছ বেটে হয় এবং আগার দিক থেকে লম্বা কালো ছড়ির মতো একটি উপাঙ্গ বের হয়ে আসে। প্রথমে উপাঙ্গটি পাতলা, রূপালি-সাদা আবরণ দ্বারা ঢাকা থাকে এবং কয়েক দিনের মধ্যে ফেটে তলা থেকে কালো ধুলোর মতো স্পোর বের হয়ে আসে। এ রকম ছড়ি প্রত্যেকটি মুকুল থেকেও বের হতে পারে। চিত্র ২৪ এ স্মাট রোগে আক্রান্ত আখ গাছ দেখানো হয়েছে।

**দমন ঃ** ছড়ির আবরণ ফেটে যাওয়ার আগেই গাছ সমূলে তুলে পুড়িয়ে ফেলতে হবে। আক্রান্ত ক্ষেতে মুড়ি আখের চাষ কখনোই করা উচিত নয়। বীচন আখ এরাটান-৬ দ্বারা শোধন করে লাগাতে হবে।

চিত্র ২৪ ঃ আখের স্মাট রোগ (আগার অংশ কালো চাবুকের মতো)

**আখের সাদাপাতা (Sugarcane whiteleaf)**

**রোগের কারণ ঃ** আখের সাদাপাতা নামক রোগটি মাইকোপ্লাজমার আক্রমণে হয়।

**রোগের লক্ষণ ঃ** আখ গজানোর কিছুদিনের মধ্যে গাছের পাতা সাদাটে হয়ে যায়। চারা গাছ আক্রান্ত হলে বেশিদিন বাঁচে না। গাছের বয়স ৩-৪ মাস হওয়ার পর কুশিগুলো সাদা হয়ে বের হয়। এ সময় অনেক কুশি হয় এবং ঝাড়গুলো ধান গাছের ন্যায় গুচ্ছাকার হয়। এসব গাছ থেকে পূর্ণাঙ্গ আখ খুব কমই হয়। কুশি বেশি পরিমাণে হলে এবং পাতা খুব সাদা হলে কয়েক মাসের মধ্যেই আখের ঝাড় মরে যায়। অনেক সময় ৬-৭ মাস বয়সের গাছের গোড়া থেকে কিছু কিছু কুশি বের হয় এবং তার পাতা আংশিকভাবে সাদা হয়ে যায়। অনেক সময় পূর্ণাঙ্গ আখের মাথা থেকেও সাদা পাতা বের হতে দেখা যায়। চিত্র ২৫ এ সাদাপাতা রোগে আক্রান্ত আখ দেখানো হয়েছে।

চিত্র ২৫ ঃ আখের সাদাপাতা রোগ

আখের সাদাপাতা আক্রান্ত বীজের মাধ্যমে এ রোগ বিস্তারলাভ করে বিধায় রোগমুক্ত এলাকা থেকে সুস্থ্য সবল প্রত্যায়িত বীজ ব্যবহার করতে হবে।

**দমন ঃ** আক্রান্ত বীজের মাধ্যমে এ রোগ বিস্তারলাভ করে বিধায় রোগমুক্ত এলাকা থেকে সুস্থ্য সবল প্রত্যায়িত বীজ ব্যবহার করতে হবে। আর্দ্র গরম বাতাসে (৫৪° সে. তাপমাত্রায়) ৪ ঘন্টাকাল বীজকে





রেখে শোধন করে লাগালে রোগ দমন হয়। রোগ দেখা দেয়ার সাথে সাথে ঝাড়ের সব গাছ শিকড়সহ তুলে পুড়িয়ে অথবা মাটিতে পুঁতে ফেলতে হবে। ক্ষেতে পোকা দেখা দিলে ওষুধ ছিটিয়ে দমন করতে হবে।

***অনুশীলন (Activity):*** *আখের কোন্ রোগটি সবচেয়ে মারাত্তক বলে আপনি মনে করেন। কারণসহ রোগটি দমনের উপায়সমূহ লিখুন।*



**সারমর্ম ঃ** আখের লালপচা, স্মাট ও সাদাপাতা রোগসম হের কারণ, লক্ষণ ও দমন ব্যবস্থা এখানে উল্লেখ করা হয়েছে। লালপচা রোগে কান্ডে সাদা টিস্যুর মধ্যে বৈশিষ্ট্যমূলক লাল রঙের ইতস্তত বিক্ষিপ্ত ছোপ ছোপ দাগ পড়ে। স্মাট রোগে গাছের আগার দিক কালো ছড়ির আকার ধারণ করে। সাদাপাতা রোগে কুশি সাদা হয়ে বের হয়ে আসে। রোগ দমনে রোগমুক্ত এলাকার বীচন আখ শোধন করে লাগাতে হবে, মুড়ি আখ কখনো লাগানো যাবে না এবং কীটনাশক স্প্রে করে মাজরা পোকা ধ্বংস করতে হবে।



## পাঠোত্তর মূল্যায়ন ২.৫

**সঠিক উত্তরের পাশে টিক চিহ্ন (√) দিন।**

১। লালপচা রোগ কোন্ জীবাণু দ্বারা হয়?
- ক) *Colletotrichum falcatum*
- খ) *Colletotrichum corchorum*
- গ) *Colletotrichum capsici*
- ঘ) *Colletotrichum dematium*

২। লালপচা রোগের প্রাথমিক লক্ষণ কোন্টি?
- ক) কচি পাতা লালচে হয়ে যায়
- খ) কচি পাতা ঈষৎ হলদে হয়ে যায়
- গ) কচি পাতার শিরা বাদামি হয়ে যায়
- ঘ) কচি পাতা ফ্যাকাশে হয়ে যায়

৩। রোগাক্রান্ত আখের ভিতরটা কেমন দেখায়?
- ক) ফ্যাকাশে দেখায়
- খ) কালো দেখায়
- গ) বাদামি দেখায়
- ঘ) সাদা টিস্যুর মধ্যে লাল রঙের ছোপ ছোপ দাগ দেখায়

৪। লালপচা রোগ দমনার্থে কোন্ ওষুধ দিয়ে বীচন শোধন করতে হয়?
- ক) কুপ্রাভিট
- খ) ডায়থেন এম-৪৫
- গ) রোভরাল
- ঘ) এরাটান-৬

৫। স্মাট রোগের বৈশিষ্ট্য কোন্টি?
- ক) গাছের অগ্রভাগ দিয়ে কালো ছড়ির আকারে একটি উপাঙ্গ বের হয়
- খ) গাছের অগ্রভাগে অনেক পাতা গুচ্ছাকারে হয়
- গ) গাছের অগ্রভাগের পাতা ঢলে পড়ে
- ঘ) গাছের অগ্রভাগের পাতায় মরিচা রঙের দাগ পড়ে

৬। স্মাট রোগ দমনার্থে কী করতে হবে?
- ক) ক্ষেতের মাটি পানি দিয়ে ভিজিয়ে দিতে হবে
- খ) ক্ষেতে বেশি পরিমাণে সার প্রয়োগ করতে হবে
- গ) কালে ছড়ির মতো উপাঙ্গটি ফেটে যাওয়ার আগেই কেটে নষ্ট করে ফেলতে হবে
- ঘ) রোগ দেখা দিলে কীটনাশক স্প্রে করতে হবে

## পাঠ ২.৬ তুলার রোগ



### এ পাঠ শেষে আপনি –

- তূলা গাছের দুটি রোগের কারণ বলতে ও লিখতে পারবেন।
- রোগ দুটির লক্ষণ বর্ণনা করতে পারবেন।
- রোগের দমনের কী কী ব্যবস্থা নেওয়া যেতে পারে তা বলতে ও লিখতে পারবেন।



### ঢলে পড়া (Wilt)

**কারণ ঃ** *Fusarium oxysporum* f. sp. *vasinfectum* নামক ছত্রাকের দ্বারা তূলার ঢলে পড়া রোগ হয়। এটি একটি মারাত্তক রোগ।

*Fusarium oxysporum* f. sp. *vasinfectum* নামক ছত্রাকের দ্বারা তূলার ঢলে পড়া রোগ হয়।



**লক্ষণ ঃ** চারা ও বড় উভয় গাছেই এ রোগ হতে পারে। চারা গাছে প্রথমে পাতার শিরাগুলো স্পষ্ট হয়ে ওঠে। পরে শিরার মধ্যস্থিত অঞ্চলে পচন দেখা দেয় এবং শস্ক পত্র হলুদ বা বাদামি হয়ে শুকিয়ে যেতে থাকে। পাতার বোঁটার চারদিকে কালো আংটির মতো দাগ পড়ে। আক্রান্ত চারা অবশেষে মরে যায়। বড় গাছের ছোট ছোট ডাল ঢলে পড়ে, পাতা খসে পড়ে এবং ক্ষেতে পাতাবিহীন কান্ডটি দাঁড়িয়ে থাকে। কান্ডের শিকড়ের দিকটা অনেক ক্ষেত্রে কালো হয়ে যায়। গাছ বেঁটে হয়। কান্ড ও শিকড়ের রসসঞ্চালন নালিতে বাদামি রঙের আঁচড় কাঁটার মতো দাগ পড়ে। রসসঞ্চালন নালিতে দাগ হওয়া এ রোগের বৈশিষ্ট্য। পাতা ঝরে পড়লে এ দাগ বেশ পরিস্ফুট হয়ে ওঠে। রস সঞ্চালন নালি টাইলোসিস দ্বারা আংশিকভাবে বন্ধ থাকতে দেখা যায়। এছাড়া নালির মধ্যে এক প্রকার আঁঠালো পদার্থ জমে। নালি এসবের দ্বারা বন্ধ হয়ে যাওয়ায় পানি চলাচলে ব্যাঘাৎ ঘটে।

চিত্র ২৬ ঃ তূলা গাছের ঢলে পড়া রোগ
বামে- গাছের পাতা ও ডাল ঢলে পড়ার প্রাথমিক পর্যায়
ডানে- কান্ডের রসসঞ্চালন নালির বাদামি রঙ ধারণ

ফলে পানির অভাবে পাতা ও গাছ ঢলে পড়ে। চিত্র ২৬ এ ঢলে পড়া রোগে আক্রান্ত তূলা গাছ দেখানো হয়েছে।

ঢলে পড়া রোগ দমনের জন্য ফসলের পরিত্যক্ত অংশসমূহ সমূলে ধ্বংস করতে হবে।

**দমন ঃ** ফসলের পরিত্যক্ত অংশসমূহ সমূলে ধ্বংস করতে হবে। রোগসহনশীল জাতের তূলার (যথা- উর্বান-৫৬) চাষ করতে হবে। এছাড়া বাংলাদেশ তূলা উন্নয়ন বোর্ডের সুপারিশকৃত জাতের তূলার চাষ করা উচিত। জমিতে কৃমি থাকলে এ রোগ বেশি হয় বিধায় গাছ লাগানোর আগে কৃমিনাশক ব্যবহার করে কৃমি দমনের ব্যবস্থা করতে হয়।

### গোড়া পচা (Foot rot)

**কারণ ঃ** *Rhizoctonia solani* নামক ছত্রাকের আক্রমণে এ রোগ হয়।



**লক্ষণ ঃ** চারা ও বড় উভয় গাছে এ রোগ হতে পারে। আক্রান্ত কান্ডকে মাটি থেকে উপরে ওঠানোর পর মরিচার মতো লালচে দেখায়। রোগ বৃদ্ধির সাথে সাথে রঙ গাঢ় হয়ে উপর ও নিচের দিকে বেশ কয়েক সেন্টিমিটার পর্যন্ত বিস্তৃত হতে পারে। কান্ড দাগ দিয়ে ঘিরে গেলে চারা মরে যায়। বড় গাছের মোটা শিকড়ে স্থানে স্থানে ছাল পচে যায়। সরু সরু শিকড় সম্পূর্ণরূপে পচে যায়। পচা স্থানের কিছু উপরের দিক থেকে এক প্রকার হলদে পদার্থ বের হতে দেখা যায়। কান্ডের রসসঞ্চালন নালিকে বাদামি মনে হয়। রোগটি শণাক্তকরণের জন্য এটি একটি আদর্শ লক্ষণ। চিত্র ২৭ এ গোড়া পচা রোগে আক্রান্ত তুলার চারা গাছ দেখানো হয়েছে।

**দমন ঃ** মাটির উষ্ণতা ৩৫$^{\circ}$ সেন্টিগ্রেডের বেশি হলে ও বেলে মাটিতে এ রোগ বেশি হয়। এজন্য তূলা চাষ করতে হয়। তূলার সঙ্গে মথ বীন চাষ করে এ রোগ কমানো হয়।

চিত্র ২৭ ঃ তূলার চারা গাছের গোড়া পচা রোগ (গাছের গোড়ার দিকে মরিচা রঙের দাগ সৃষ্টি)



***অনুশীলন (Activity)ঃ** তূলার ঢলে পড়া ও গোড়া পচা রোগের মধ্যকার পার্থক্য লিখুন।*



**সারমর্ম ঃ** এ পাঠে তূলা গাছের ঢলে পড়া ও গোড়া পচা রোগ সম্বন্ধে আলোচনা করা হয়েছে। ঢলে পড়া রোগে গাছের ডালপালা ঢলে পড়ে ও কান্ডের রসসঞ্চালন নালির বাদামি রঙ ধারণ করে। গোড়াপচা রোগে গাছের গোড়ার দিকে মরিচা রঙের দাগ উৎপন্ন হয়। ক্ষেতের আবর্জনা পুড়িয়ে ও রোগ প্রতিরোধী জাতের তুলার চাষ করে ঢলে পড়া রোগ দমন করতে হয়। গোড়াপচা রোগ দমনে চাষের সময় এগিয়ে অথবা পিছিয়ে ও তূলার সঙ্গে মথ বীন চাষ করে ক্ষতির পরিমাণ কমানোর চেষ্টা করা হয়।



## পাঠোত্তর মূল্যায়ন ২.৬

**সঠিক উত্তরের পাশে টিক চিহ্ন (√) দিন।**

১। ঢলে পড়া রোগের বৈশিষ্ট্য কোন্‌টি?
- ক) রসসঞ্চালন নালিতে কালো দাগ পড়ে
- খ) রসসঞ্চালন নালিতে হলুদ দাগ পড়ে
- গ) রসসঞ্চালন নালিতে বেগুনি দাগ পড়ে
- ঘ) রসসঞ্চালন নালিতে বাদামি আঁচড় কাঁটার মতো দাগ হয়

২। ঢলে পড়া রোগ দমনের ব্যবস্থা কোন্‌টি?
- ক) রোগসহনশীল জাতের চাষ করতে হবে
- খ) ছত্রাকনাশক স্প্রে করতে হবে
- গ) জমিতে অধিক পরিমাণে NPK সার প্রয়োগ করতে হবে
- ঘ) ঘন ঘন পানি সেচের ব্যবস্থা করতে হবে

৩। গোড়া পচা রোগে আক্রান্ত স্থানের উপর থেকে কী রঙের পদার্থ বের হতে দেখা যায়?
- ক) হলদে রঙের
- খ) কালচে রঙের
- গ) বাদামি রঙের
- ঘ) লালচে রঙের

৪। গোড়া পচা রোগের দরুন রসসঞ্চালন নালি কেমন দেখায়?
- ক) কালো
- খ) বাদামি
- গ) হলুদ
- ঘ) লাল

৫। গোড়া পচা রোগের জীবাণু কোন্‌টি?
- ক) *Macrophomina phaseolina*
- খ) *Sclerotium rolfsii*
- গ) *Pythium debaryanum*
- ঘ) *Rhizoctonia solani*

## ব্যবহারিক

## পাঠ ২.৭ ধান, পাট, আখের নমুনা সংগ্রহ ও সংরক্ষণ



**এ পাঠ শেষে আপনি –**

- গাছের নমুনা সংগ্রহ ও সংরক্ষণ করার উদ্দেশ্য কী তা বলতে ও লিখতে পারবেন।
- ধান, পাট ও আখের রোগাক্রান্ত নমুনা সংগ্রহ করতে পারবেন।
- সংগৃহীত নমুনা কীভাবে শুকাতে হয় তা বলতে ও দেখাতে পারবেন।
- রোগাক্রান্ত নমুনা ভবিষ্যতে ব্যবহারের জন্য সংরক্ষণ করতে পারবেন।



### নমুনা সংগ্রহের উদ্দেশ্য

- সংরক্ষিত নমুনা ভবিষ্যতে পর্যবেক্ষণ করে রোগ শণাক্ত করা সহজতর হয়।
- ব্যবহারিক শ্রেণিকক্ষে শিক্ষার্থীদের অনুশীলনের জন্য সংরক্ষিত নমুনা অত্যন্ত কাজে লাগে। এ কারণে বিশ্বের বহুদেশে গাছগাছড়া ও রোগাক্রান্ত গাছের নমুনার যাদুঘর (Plant and Disease Herbarium Museum) প্রতিষ্ঠিত করা হয়েছে।

### নমুনা সংগ্রহ পদ্ধতি

**উপরকরণ ঃ** মাটি খোড়ার যন্ত্র , একটি ছোট করাত, একটি ডাল ছাঁটার কাচি, নমুনা সংগ্রহের আধার বা ভাসকুলাম, পলিথিন ব্যাগ, বহনযোগ্য হালকা ফিল্ড প্রেস, খাতা, পেন্সিল, লেবেল, সুতা ইত্যদি।

**কাজের ধাপ**

- নমুনা সংগ্রহ সর্বদা আদর্শ লক্ষণযুক্ত নমুনা বাছাই করুন। আদর্শ নমুনাতে নির্দিষ্ট রোগের লক্ষণ ছাড়া অন্য কোনো রোগের কোনো লক্ষণ থাকবে না ও পোকামাকড় আক্রমণ জনিত কোনো ক্ষত থাকবে না। সংগ্রহের সময় একাধিক নমুনা সংগ্রহ করুন। সর্বদা সদ্য আক্রান্ত আংশিকভাবে ক্ষতিগ্রস্ত গাছ বা গাছের অংশ থেকে নমুনা সংগ্রহ করুন। সম্ভব হলে রোগ দেখা দেয়ার পর হতে গাছ মরা পর্যন্ত উহাতে যে বিভিন্ন প্রকার লক্ষণ প্রকাশ পায় তা বুঝানোর জন্য রোগের বিভিন্ন পর্যায়ের নমুনা সংগ্রহ করুন। নমুনা ছোট হলে সম্পূর্ণ গাছ (যথা- ধান গাছ) এবং বড় হলে গাছের অংশ বিশেষ (যথা- পাট ও আখের ক্ষেত্রে) সংগ্রহ করুন। সম্পর্ণরূপে মরা গাছ বা মরা অংশ নমুনার জন্য কখনো সংগ্রহ করবেন না। সম্ভব হলে আক্রান্ত গাছের শিকড়, কান্ড, পাতা, ফুল, ফল ও বীজ সংগ্রহ করুন। সুস্থ গাছের সঙ্গে রোগাক্রান্ত গাছের তুলনা করার জন্য আক্রান্ত গাছের সঙ্গে সব সময় সুস্থ গাছেরও একটি নমুনা সংগ্রহ করুন।
- নমুনা সংগ্রহের সময় গাছের প্রকৃতি, রঙ, প্রচলিত নাম, সংগ্রহের তারিখ, স্থান প্রভৃতির বিস্তারিত বিবরণ নোট খাতায় লিখুন।
- সংগ্রহের পর নমুনা পলিথিন ব্যাগ, ভাসকুলাম বা হলকা প্রেসের মধ্যে রেখে গবেষণাগারে নিয়ে আসুন।

### নমুনা সংরক্ষণ পদ্ধতি

**(১) শুকনো অবস্থায় নমুনা সংরক্ষণ**

**উপকরণ ঃ** একটি ভারি ও মজবুত প্রেস, চোষ কাগজ বা খবরের কাগজ, হারবেরিয়াম শিট বা নমুনা স্থাপন কাগজ, কাগজের ছোট বাক্স, আঁঠা, গাম টেপ, তুঁতে বা মারকিউরিক ক্লোরাইড, লেবেল, কলম, সুতা ইত্যাদি।

**কাজের ধাপ**

- প্রথমে একটি চোষ কাগজে একটি নমুনা রাখুন এবং তার উপর আর একটি কাগজ স্থাপন করুন। এ কাগজের ওপর আবার একটি নমুনা রাখুন ও আগের মতো তার উপরে আর একটি কাগজ স্থাপন করুন। এভাবে একটি নমুনা ও তার উপরে একটি করে কাগজ স্থাপন করে নমুনার একটি গাদা (stack) তৈরি করুন। তারপর নমুনার গাদাটিকে একটি ভারি প্রেসের দুডালার মধ্যে রেখে যথাসম্ভব জোরে চাপ দিয়ে প্রেসের ফিতা টেনে অথবা স্ক্রু ঘুরিয়ে আটকান। প্রেস না থাকলে বিছানার তোষকের নিচে সমান স্থানে একেকটি নমুনা একেকটি খবরের কাগজের দুভাজের মধ্যে ফাঁক ফাঁক করে স্থাপন করে রাখতে পারেন।
- প্রেসের মধ্যে ২৪ ঘন্টা রাখার পর নমুনাগুলো বের করে স্থান পরিবর্তন করে অথবা নতুন কাগজে রেখে আগের মতো একটির পর একটি সাজিয়ে রাখুন। বিছানার নিচের নমুনাকেও নতুন কাগজে অথবা আগের কাগজে স্থান বদলিয়ে স্থাপন করে রাখুন। প্রেসে অথবা বিছানার নিচে ২৪ ঘন্টা নমুনা থাকলে চোষ কাগজ নমুনা থেকে কিছু রস চুষে নেয়। ফলে নমুনার বিভিন্ন অংশ মোলায়েম হয়ে যায়। ভালো নমুনা করার জন্য এ সময়ই নমুনার বিভিন্ন অংশ সুবিধামতো বাকিয়ে নতুন কাগজে স্থাপন করা হয়।
- নতুন কাগজে স্থাপনের পর নমুনাগুলোকে আগের মতো সাজিয়ে প্রেসের ডালা আবার সজোরে এঁটে শুকনো বাতাসে ২৪-৩৬ ঘন্টা রাখুন। এ সময় নমুনার বিভিন্ন অংশ স্থাপনের মধ্যে কোনো ত্রুটি থাকলে তা সংশোধন করুন। এভাবে কয়েকবার কাগজ বদলিয়ে নমুনা ভালোভাবে শুকিয়ে ফেলুন।
- বর্ষাকালে নমুনার গাদায় চোষ কাগজের মাঝে মাঝে ঢেউ খেলানো কাগজের খন্ড (Corrugated sheet) স্থাপন করে নমুনার গাদাটি রোদে অথবা কৃত্রিম গরম বাতাসে রাখুন (ঢেউ খেলানো কাগজ ব্যবহার করলে ঢেউয়ের মধ্য দিয়ে বাতাস সহজে চলাচল করতে পারে এবং তাতে নমুনা শুকানোর কাজ ত্বরান্বিত হয়)।
- শুকানোর পর নমুনা হারবেরিয়াম শিটে স্থাপন করুন অথবা কাগজের তৈরি ছোট ছোট বাক্সের মধ্যে রাখুন।
- নমুনা স্থাপনের জন্য ২৯ × ৪২ সে.মি. সাইজের হারবেরিয়াম শিট ব্যবহার করুন। শিটে নমুনা আটকানোর জন্য আঁঠা, গাম টেপ, সুতা প্রভৃতি ব্যবহার করুন। আঁঠা লাগানোর জন্য প্রথম একটি গ্লাস শিটের উপর পাতলা করে আঁঠা লাগান এবং তার উপর নমুনাকে কিছু উপর থেকে হালকাভাবে ফেলুন। এর ফলে নমুনার নিচের দিকে আঁঠা লেগে যাবে ও পরে হারবেরিয়াম শিটে রাখলে আটকে যাবে। আঁঠা লাগানো অবস্থায় সিটে স্থাপন করার পর নমুনা কখনো নাড়াচাড়া করবেন না। কারণ, তাতে নমুনার নিচের আঁঠা শিটের বিভিন্ন স্থানে লেগে শিটকে নষ্ট করে ফেলবে।
- নমুনা সম্বন্ধীয় প্রয়োজনীয় তথ্য সকলের অবগতির জন্য তার পাশে শিটের এক কোনায় নমুনার সংক্ষিপ্ত বিবরণসহ একটি লেবেল লাগান। লেবেল এভাবে লিখতে পারেন –

প্রতিষ্ঠান- সংগ্রহ নম্বর-
রোগের নাম-
পোষকের নাম-
পরজীবী-
প্রাপ্তিস্থান-

স্থানীয় অবস্থা-
অনুসন্ধানকারী-
তারিখ-

প্রায়ই কীট ও মাইট হারবেরিয়ামের নমুনা নষ্ট করে ফেলে। এদের আক্রমণ থেকে নমুনাকে রক্ষা করার জন্য আঁঠাতে তুঁতে বা মারকিউরিক ক্লোরাইড (১ঃ১০০০) মিশিয়ে নেবেন।

- প্রায়ই কীট ও মাইট হারবেরিয়ামের নমুনা নষ্ট করে ফেলে। এদের আক্রমণ থেকে নমুনা রক্ষা করার জন্য আঁঠাতে তুঁতে বা মারকিউরিক ক্লোরাইড (১ঃ১০০০) মিশিয়ে নেবেন। এছাড়া ছোট ছোট কাপড়ের থলেতে কীট বিতাড়ক প্যারাডাইক্লোরো বেনজিন নিয়ে নমুনার বাক্সে রাখতে পারেন।
- অনেক সময় নমুনা হারবেরিয়াম শিটে ও বাক্সে না রেখে ফরমালিন ও এলকোহলের দ্রবণে ভিজা

  অবস্থায় রাখা হয়। এর জন্য এক গ্রাম জিলেটিন, ৭ গ্রাম গি-াসারিন, ৬ মি.লি. পানি এবং ০.১৪ গ্রাম ফিনল মিশিয়ে গ্লিসারিনজেলি প্রস্তুত করুন। প্রথম জিলেটিনকে কয়েক ঘন্টা ভিজিয়ে গরম করে গলিয়ে ফেলুন এবং তার মধ্যে গ্লিসারিন, ফিনল ও পানি মিশান। পরে একটি কাঁচের শিটে গরম গ্লিসারিনজেলি পাতলা করে লাগান ও তার উপর নমুনা রেখে একটু চাপ দিন। কাঁচের শিট সহ নমুনা কাঁচের আধারে ফরমালিনে ডুবিয়ে রাখুন। গ্লিসারিনজেলি ফরমালিনে রাখলে শক্ত হয়ে কাঁচের শিটে নমুনাকে আটকে রাখে।

  ফরমালিননের পরিবর্তে এলকোহল ব্যবহার করলে প্রথমে গ্লু ও টারপেন্টাইন মিশিয়ে সিমেন্টের ন্যায় এক প্রকার আঁঠা তৈরি করুন। প্রথম ১১৫ গ্রাম শক্ত গ্লুকে টুকরো টুকরো করুন ও একরাত ভিজিয়ে রাখুন। পরে গ্লকে গরম করে গলিয়ে তার মধ্যে এক চামচ টারপেন্টাইন যোগ করুন

  এবং গরম করে নাড়তে থাকুন যতক্ষণ পর্যন্ত সাদা আঁঠা তৈরি না হয়। একটি শুকনো কাঁচের শিটে এ আঁঠা লাগান ও তার উপর নমুনা রেখে চাপ দিন। সবশেষে নমুনাসহ কাঁচের শিটটি নমুনা সংরক্ষণের আঁধারে এলকোহলে (৭০%) ডুবিয়ে রাখুন। এলকোহলে ডুবানোর সাথে সাথেই আঁঠা খুব শক্ত হয়ে নমুনাকে কাঁচের শিটে আটকিয়ে ফেলে।
- নমুনা রেখে আঁধারের মুখের ঢাকনি আঁঠা দিয়ে আটকে দিন। এ আঁঠা তৈরির জন্য ৩০ গ্রাম জিলেটিন কয়েক ঘন্টা ভিজানোর পর গরম করে গলিয়ে ফেলুন এবং এর মধ্যে আনুমানিক ৭ গ্রাম টুকরো টুকরো মোম যোগ করুন ও নেড়ে জিলেটিনের সঙ্গে মিশিয়ে ফেলুন। তারপর গরম মোমমিশ্রিত জিলেটিন আঁধারের মুখে লাগিয়ে ঢাকনিটি চাপ দিয়ে বসিয়ে দিন। ঢাকনির কোথাও ফাঁক দেখলে সেখানে গরম মোমমিশ্রিত জিলেটিনের প্রলেপ দিয়ে দিন।
- সবশেষে নমুনার প্রয়োজনীয় বিবরণসহ একটি লেবেল আঁধারের গায়ে আঁঠা দিয়ে লাগিয়ে দিন।

## (২) ভিজে অবস্থার নমুনা সংরক্ষণ

**উপকরণ ঃ** নমুনা, কাঁচের আধার, ফরমালিন (৪০%), এলকোহল (৭০%), মাপন যন্ত্র , জিলেটিন, মোম, লেবেল, আঁঠা, সুতা, কলম ইত্যাদি।

**ক. সাধারণ পদ্ধতি**

**কাজের ধাপ**

- নমুনা সংগ্রহের পর পানি দিয়ে উহার উপরের ময়লা ভালো করে পরিষ্কার করুন।
- ফরমালিন পানিতে মিশিয়ে ৪% দ্রবণ তৈরি করুন অথবা এলকোহল ও ফরমালিন যথাক্রমে ১০০ঃ৬ অনুপাতে মিশিয়ে দ্রবণ তৈরি করুন।
- একটি নমুনা সংরক্ষণের কাঁচের আধারে প্রয়োজনমতো দ্রবণ নিয়ে তার মধ্যে নমুনা ডুবিয়ে রাখুন।
- পরে আঁধারের মুখে ঢাকনি রেখে আঁঠা দিয়ে আটকিয়ে দিন। এর জন্য প্রথমে একটি পাত্রে ৩০ গ্রাম জিলেটিন কয়েক ঘন্টা ভিজান। পরে অতিরিক্ত পানি ঢেলে ফেলে গরম করে জিলেটিনকে

গলিয়ে ফেলুন। গলিত জিলেটিনের মধ্যে আনুমানিক ৭ গ্রাম মোম টুকরো টুকরো করে যোগ করুন এবং গরম করার সাথে সাথে নেড়ে জিলেটিনের সাথে মিশিয়ে ফেলুন।

- মোমমিশ্রিত জিলেটিন গরম থাকা অবস্থায় কাঁচের আঁধারের মুখে চতুপার্শ্ব দিয়ে লাগান এবং সাথে সাথে ঢাকনিটি উহার উপর একটু চাপ দিয়ে আটকিয়ে দিন।
- ঢাকনির কোনো স্থানে কিছু ফাঁক থাকলে সেখানে গরম মোমমিশ্রিত জিলেটিনের একটা প্রলেপ দিয়ে দিন।
- সবশেষে একটি লেবেলে নমুনার স্থানীয় নাম, বৈজ্ঞানিক নাম, সংগ্রহকারীর নাম, রোগ অনুন্ধানকারীর নাম, রোগ ও উহার জীবাণুর নাম, সংগ্রহের তারিখ ইত্যাদি লিখে আঁঠা মাখিয়ে পাত্রের গায়ে লাগিয়ে দিন।

**খ. সবুজ রঙ স্থায়িকরণ পদ্ধতি**

ফরমালিন ও এলকোহলে নমুনা রাখলে ধীরে ধীরে উহার রঙ বিলীন হয়ে যায়। এজন্য ধান, পাট ও আখ গাছের পাতার সবুজ রঙ ধরে রাখার জন্য বিশেষ দ্রবণ ব্যবহার করা হয়।

**উপকরণ ঃ** নমুনা, কপার অ্যাসিটেট, অ্যাসিটিক এসিড (৫০%), ফরমালিন (৪০%), বিকার, নমুনা সংরক্ষণের কাঁচের আধার, জিলেটিন, মোম, লেবেল, আঁঠা, কলম ইত্যাদি।

**কাজের ধাপ**

- আদর্শ নমুনা পূর্বে বর্ণিত পদ্ধতিতে সংগ্রহ করুন।
- একটি বিকারে অ্যাসিটিক এসিড নিয়ে তার মধ্যে ধীরে ধীরে কপার অ্যাসিটেট যোগ করতে থাকুন এবং নেড়ে দ্রবীভূত করে অতি সম্পৃক্ত দ্রবণ প্রস্তুত করুন।
- দ্রবণের কিছুটা একটি বিকারে নিয়ে এর সঙ্গে ৩-৪ গুণ পানি মিশান ও খোলামেলা স্থানে গরম করুন।
- দ্রবণ ফুটতে আরম্ভ করলে তার মধ্যে নমুনা ডুবিয়ে দিন এবং লক্ষ্য করুন যে, কিছুক্ষণের মধ্যে নমুনা তার সবুজ রঙ হারিয়ে সাদা হয়ে গেছে। আরও কয়েক মিনিট পরে দেখবেন যে, নমুনা পুণরায় সবুজ রঙ ফিরে পেয়েছে।
- দ্রবণে নমুনা আধা ঘন্টা রেখে পানি দিয়ে ভালো করে ধুয়ে ফেলুন।
- নমুনা সংরক্ষণের আঁধারে ৪% ফরমালিন দ্রবণ নিয়ে তার মধ্যে নমুনাটি ডুবিয়ে রাখুন।
- পরে সাধারণ পদ্ধতির ন্যায় জিলেটিন ও মোম দ্বারা তৈরি আঁঠা দিয়ে আধারের ঢাকনি লাগিয়ে দিন ও প্রয়োজনীয় তথ্যসহ পাত্রের গায়ে লেবেল লাগান।



**সারমর্ম ঃ** সংরক্ষণের জন্য রোগাক্রান্ত  গাছের নমুনা কেমন হওয়া উচিত, কখন এটি সংগ্রহ করতে হবে, কীভাবে শুকাতে হবে, কীভাবে নমুনাকে শিটে আটকাতে হবে, নমুনার সবুজর রঙ কীভাবে স্থায়ী করতে হবে ইত্যাদির বিবরণ অনুশীলনের জন্য দেয়া হয়েছে।



## পাঠোত্তর মূল্যায়ন ২.৭

**সঠিক উত্তরের পাশে টিক চিহ্ন (√) দিন।**

১। সংরক্ষণের জন্য রোগাক্রান্ত গাছের নমুনা কখন সংগ্রহ করা উচিত?
- ক) রোগ শুরু হওয়ার সময়
- খ) রোগের চরম অবস্থায়
- গ) গাছ মরার পরপর
- ঘ) রোগের বিভিন্ন অবস্থায়

২। শুকনো অবস্থায় সংরক্ষণের নমুনা কীভাবে শুকাতে হয়?
- ক) বাহিরে রোদে ছড়িয়ে রেখে
- খ) ঘরে টেবিলের উপর ঠান্ডায় ছড়িয়ে রেখে
- গ) চোষ কাগজে বা খবরের কাগজের মধ্যে চাপ দিয়ে রেখে
- ঘ) গরম বাতাসে ছড়িয়ে রেখে

৩। কীট ও মাইটের আক্রমণ থেকে রক্ষা করার জন্য হারবেরিয়ামের নমুনাকে আটকানোর আঁঠাতে কী ব্যবহার করা হয়?
- ক) তুঁতে বা মারকিউরিক ক্লোরাইড
- খ) জিঙ্ক ক্লোরাইড
- গ) সোডিয়াম ক্লোরাইড
- ঘ) পটাশিয়াম ক্লোরাইড

৪। নমুনার সবুজ রঙ স্থায়িকরণের জন্য তাকে কোন্ দ্রবণে সংরক্ষণ করা হয়?
- ক) হেসলারস দ্রবণে
- খ) কপার অ্যাসিটেট ও অ্যাসিটিক এসিডের অতি সম্পৃক্ত দ্রবণে
- গ) মারকিউরিক ক্লোরাইড দ্রবণে
- ঘ) ফরমালিনের দ্রবণে



## চূড়ান্ত মূল্যায়ন - ইউনিট ২

১। ধানের ব্লাস্ট রোগের লক্ষণ বর্ণনা করুন।
২। ধানের দুটি ছত্রাক, একটি ব্যাকটেরিয়া ও একটি নেমাটোডজনিত রোগের জীবাণু ও কৃমির নাম লিখুন।
৩। পাটের এনথ্রাকনোজ রোগের বৈশিষ্ট্য লিখুন।
৪। আখের লাল পচা রোগের লক্ষণ বর্ণনা করুন।
৫। ধানের টুংরো রোগের কারণ কী ও এর দমন পদ্ধতি উল্লেখ করুন।
৬। তূলার ঢলে পড়া রোগের বৈশিষ্ট্য বর্ণনা করুন।
৭। ধানের ব্যাকটেরিয়াল লিফ ব্লাইট ও লিফ স্ট্রিক রোগের মধ্যে পার্থক্যসমূহ বর্ণনা করুন।
৮। আখের লালপচা রোগের দমন পদ্ধতি লিখুন।



## উত্তরমালা - ইউনিট ২

### পাঠ ২.১
১। ঘ ২। গ ৩। ঘ ৪। ঘ

### পাঠ ২.২
১। গ ২। গ ৩। ক ৪। গ

### পাঠ ২.৩
১। খ ২। ক ৩। ক ৪। ক ৫। ক ৬। গ

### পাঠ ২.৪
১। ক ২। ঘ ৩। ক ৪। ঘ ৫। গ ৬। গ

### পাঠ ২.৫
১। ক ২। ঘ ৩। ঘ ৪। ঘ ৫। ক ৬। গ

### পাঠ ২.৬
১। ঘ ২। ক ৩। ক ৪। খ ৫। ঘ

### পাঠ ২.৭
১। ঘ ২। গ ৩। ক ৪। খ

ইউনিট ৩
তৈল ও ডাল ফসলের
রোগ ও প্রতিকার

# ইউনিট ৩ তৈল ও ডাল ফসলের রোগ ও প্রতিকার

ভোজ্য তেল ও ডালের জন্য আমাদের দেশে বিভিন্ন ফসলের চাষ হয়। তেলের জন্য সরিষা, বাদাম, সয়াবিন প্রভৃতি অন্যতম। ডাল ফসলের মধ্যে মসুর, মুগ, ছোলা, মাসকলাই প্রভৃতি উল্লেখযোগ্য। বর্তমানে ভোজ্য তেলের ব্যবহার অনেক বেড়ে যাওয়ার ফলে কৃষকদের মধ্যে তেল উৎপাদনকারী ফসলের প্রতি উৎসাহ বেড়েছে। ডাল প্রোটিনসমৃদ্ধ খাদ্য হওয়ায় মানুষের খাদ্যতালিকায় এদেরও গুরুত্ব বেড়েছে। কিন্তু এ ফসলগুলো বেশকিছু রোগে আক্রান্ত হয়ে ফলন কমিয়ে দেয়। স্বভাবতই রোগের প্রকোপ কমিয়ে উৎপাদন বৃদ্ধির চেষ্টা করা উচিত।

এ ইউনিটের বিভিন্ন পাঠে সরিষা, বাদাম, তিল, সূর্যমুখী, সয়াবিন ও ডাল ফসলের বিভিন্ন রোগ বিস্তারিতভাবে তাত্ত্বিকভাবে আলোচনা করা হয়েছে।

## পাঠ ৩.১ সরিষার রোগ



**এ পাঠ শেষে আপনি –**

- সরিষার কয়েকটি রোগের জীবাণুর নাম বলতে ও লিখতে পারবেন।
- রোগের লক্ষণ বর্ণনা করতে পারবেন।
- রোগের দমন পদ্ধতি বলতে ও লিখতে পারবেন।



### অলটারনেরিয়া ব্লাইট (Alternaria blight)

**কারণ ঃ** *Alternaria brassicicola* এবং *Alternaria brassicae* নামক দুটি ছত্রাকের আক্রমণে অলটারনেরিয়া ব্লাইট রোগ হয়।

পাতায় কালচে চক্রাকার দাগ হওয়া অলটারনেরিয়া ব্লাইটের একটি বৈশিষ্ট্যমূলক লক্ষণ।

**লক্ষণ ঃ** *A. brassicicola* পাতায় ছোট ছোট গোলাকার (১ সি.মি. ব্যাসযুক্ত) ইতস্তত বিক্ষিপ্ত কালচে দাগ উৎপন্ন করে। সাধারণত নিচের বয়স্ক পাতায় এ দাগ প্রথম দেখা দেয়। ক্রমে অন্যান্য পাতায় এ



চিত্র ২৮ ঃ সরিষার অলটারনেরিয়া ব্লাইট রোগ

বামে- আক্রান্ত পাতা

ডানে- আক্রান্ত ফল

রোগ দেখা দিতে থাকে। আর্দ্র আবহাওয়ায় এক কেন্দ্রযুক্ত বৃত্তাকার কালো পাউডারযুক্ত দাগ উৎপন্ন হয়। চক্রাকার দাগ হওয়া এ রোগের একটি বৈশিষ্ট্য। *Alternaria brassicae* দ্বারা উৎপন্ন দাগ হালকা রঙের ও লম্বাটে ধরনের হয়। একাধিক দাগ একত্রে মিশে পাতার অনেক অংশ নষ্ট করে ফেলতে পারে। এ অবস্থায় পাতা হলদে হয়ে মাটিতে ঝরে পড়ে। সরিষার ফলেও ছোট ছোট বৃত্তাকার কালচে দাগ উৎপন্ন হয়। চিত্র ২৮ এ সরিষার অলটারনেরিয়া ব্লাইট রোগে আক্রান্ত গাছে পাতা ও ফল দেখানো হয়েছে।

**দমন ঃ** অলটারনেরিয়া ব্লাইট রোগটি বীজবাহিত। সেজন্য যথাসম্ভব রোগমুক্ত এলাকা থেকে বীজ সংগ্রহ করে বপনের পূর্বে ৫০° সে. তাপযুক্ত গরম পানিতে ৩০ মিনিট ডুবিয়ে নিতে হয়। ভিজানো বীজ তারের জালের উপর শুকিয়ে বপন করতে হয়। শুকানোর আগে বীজের সঙ্গে হোমাই বা ক্যাপ্টান নামক বীজশোধক ওষুধ (চা চামচের এক চামচের সঙ্গে ৪৫ গ্রাম বীজ) মিশিয়ে নিলে ভালো ফল পাওয়া যায়। মাঠে রোগ দেখা দিলে সঙ্গে সঙ্গে ডায়থেন এম-৪৫ (৯৫ গ্রাম ওষুধ ও ৪৬ লিটার পানি) গাছে ৮-১০ দিন পর পর কয়েকবার ছিটাতে হয়।

## ডাউনি মিলডিউ (Downy mildew)

**কারণ ঃ** *Peronospora parasitica* এবং *P. brassicae* ছত্রাকদ্বয়ের আক্রমণে এ রোগ হয়।

ডাইনি মিলডিউ রোগে পাতার উপরে বিভিন্ন আকৃতির হলদে রঙের দাগ হয়।

**লক্ষণ ঃ** এ রোগ সাধারণত চারাগাছে হয়। পাতার উপরে বিভিন্ন আকৃতির হলদে রঙের দাগের আবির্ভাবের সঙ্গে সঙ্গে রোগের সূচনা হয়। পরে পাতার উল্টা দিকে দাগের নিচে বেগুনি রঙের ছত্রাক জন্মাতে দেখা যায়। ক্রমশঃ দাগ সংখ্যা ও আকারে বাড়তে থাকে যতক্ষণ পর্যন্ত না সমস্ত পাতা মরে যায়। পাতা থেকে কান্ডে রোগ ছড়ালে ফুলের কাছে কান্ড চ্যাপ্টা হয়ে বেঁকে যায়। আক্রান্ত ফুলের বৃতি, দলমন্ডল ও পুংকেশর কুঁচকে যায়।

**দমন ঃ** ফসলের পরিত্যক্ত অংশ গভীর চাষ দিয়ে ধ্বংস করতে হবে। সরিষাজাতীয় আগাছাও নষ্ট করতে হবে। অলটানেরিয়া ব্লাইট রোগের ন্যায় এ ক্ষেত্রেও একই পদ্ধতিতে বীজ শোধন করে বপন করতে হয়। গাঢ় কুয়াশা ও গুড়ি গুড়ি বৃষ্টির সময় ছত্রাকনাশক ছিটানো একান্ত দরকার।



***অনুশীলন (Activity):** চিহ্নিত চিত্রসহ অলটারনেরিয়া ব্লাইট রোগের লক্ষণ ও ফসলের জমিতে এ রোগ দেখা দিলে কীভাবে তা দমন করা হয় লিখুন।*



**সারমর্ম ঃ** সরিষার অলটারনেরিয়া ব্লাইট ও ডাউনি মিলডিউ রোগের বর্ণনা এখানে দেয়া হয়েছে। পাতায় কালচে চক্রাকার দাগ হওয়া অলটারনেরিয়া ব্লাইটের একটি বৈশিষ্ট্যমূলক লক্ষণ। ডাউনি মিলডিউ রোগে পাতার উপরে হলদে রঙের দাগ হয় ও ঐ দাগের নিচের দিকে বেগুনি রঙের ছত্রাক জন্মাতে দেখা যায়। এসব রোগ দমনে রোগমুক্ত এলাকার বীজ সংগ্রহ করে শোধনের পর বপন করতে হবে ও মাঠে রোগ দেখা দেয়ার সাথে সাথে রোগনাশক ছিটাতে হবে।



## পাঠোত্তর মূল্যায়ন ৩.১

### সঠিক উত্তরের পাশে টিক (√) চিহ্ন দিন।

১। *Alternaria brassicicola* সরিষা পাতায় কী ধরনের দাগ উৎপন্ন করে?
- ক) ছোট ছোট গোলাকার
- খ) ছোট ছোট লম্বাটে
- গ) ছোট ছোট ডিম্বাকৃতি
- ঘ) আঁকাবাঁকা বড় আকৃতির

২। *Alternaria brassicae* সরিষা গাছের পাতায় কী ধরনের দাগ উৎপন্ন করে?
- ক) ধূসর ও গোলাকার
- খ) গাঢ় বাদামি ও লম্বাটে
- গ) হালকা বাদামি ও লম্বাটে
- ঘ) কালচে ও গোলাকার

৩। অলটারনেরিয়া ব্লাইট রোগের উৎস কোন্‌টি?
- ক) মাটি
- খ) বীজ ও মাটি
- গ) বীজ
- ঘ) বায়ু

৪। অলটারনেরিয়া ব্লাইট রোগ দমনার্থে বপনের পূর্বে বীজকে কত তাপযুক্ত পানিতে কতক্ষণ রাখতে হয়?
- ক) ৫০° সেন্টিগ্রেডে ৩০ মিনিট
- খ) ৫০° সেন্টিগ্রেডে ৫০ মিনিট
- গ) ৫০° সেন্টিগ্রেডে ২০ মিনিট
- ঘ) ৫০° সেন্টিগ্রেডে ১০ মিনিট

৫। সরিষার ডাউনি মিলডিউ রোগের সূচনাতে কী ধরনের লক্ষণ দেখা দেয়?
- ক) পাতার নিচের দিকে বাদামি রঙের দাগ দেখা দেয়
- খ) পাতার উপরের দিকে বেগুনি রঙের দাগ দেখা দেয়
- গ) পাতার উপরের দিকে হলুদ রঙের দাগ দেখা দেয়
- ঘ) পাতার উপরের দিকে লালচে রঙের দাগ দেখা দেয়

৬। কোন্‌ আবহাওয়ায় ডাউনি মিলডিউ রোগ দমনার্থে ওষুধ স্প্রে করতে হয় ?
- ক) গাঢ় কুয়াশা ও গুড়ি গুড়ি বৃষ্টির সময়
- খ) হালকা কুয়াশা ও মেঘাচ্ছন্ন অবস্থায়
- গ) হালকা বৃষ্টির পর
- ঘ) মুসলধারে বৃষ্টির পর

## পাঠ ৩.২ বাদামের রোগ



**এ পাঠ শেষে আপনি –**

- বাদামের কয়েকটি ক্ষতিকর রোগের জীবাণুর নাম বলতে ও লিখতে পারবেন।
- রোগসমূহের লক্ষণ বর্ণনা করতে পারবেন।
- রোগসমূহের নিয়ন্ত্রণ পদ্ধতি বলতে ও লিখতে পারবেন।



### টিক্কা (Tikka)

**কারণ ঃ** *Cercospora arachidicola* এবং *Cercosporidium personatum* নামক ছত্রাকদ্বয়ের আক্রমণে এ রোগ হয়।

**লক্ষণ ঃ** গাছের গোড়ার দিকের পাতায় প্রথমে চক্চকে হলুদ রঙের বলয় দ্বারা ঘেরা নানা আকারের ইতঃস্তত বিক্ষিপ্ত বাদামি রঙের দাগের আবির্ভাব হয়। মাঝে মাঝে একাধিক দাগ মিলে বড় দাগের সৃষ্টি হতে পারে। দাগে কালো ভেলভেটের মতো ছত্রাককে জন্মাতে দেখা যায়। আক্রান্ত পাতা ক্রমে মলিন হয়ে ঝরে পড়ে। পাতা ঝরে পড়া এ রোগের একটি বৈশিষ্ট্য। টিক্কা রোগে দু'প্রকার দাগ সৃষ্টি হয়। চিত্র ২৯ এ বাদামে টিক্কা রোগে আক্রান্ত পাতায় আগতি ও বিলম্বিত দাগ দেখানো হয়েছে।



চিত্র ২৯ ঃ বাদামের টিক্কা রোগ
বামে- আগতি দাগ (হলুদ বলয় ঘেরা অনিয়মিত ও বাদামি)
ডানে- বিলম্বিত দাগ (হলুদ বলয়বিহীন গোলাকার ও কালো)

**আগতি দাগ ঃ** ২-৩ মাস বয়সের গাছে এ দাগ হয়। পাতার উপরে প্রথম থেকেই চক্চকে হলুদ বলয় দ্বারা ঘেরা অনিয়মিত গোলাকার বাদামি দাগের আবির্ভাব হয়। এ দাগে বেশির ভাগ ক্ষেত্রে পাতার উপরের দিকে ছত্রাকের বৃদ্ধি দেখাতে পাওয়া যায়। *Cercospora arachidicola* -এর আক্রমণে এ দাগ সৃষ্টি হয়।

**বিলম্বিত দাগ ঃ** মৌসুমের শেষের দিকে এ দাগ দেখা দেয়। এ দাগে তেমন কোনো হলুদ বলয় দেখা যায় না। দাগ গোলাকার ও স্পষ্ট কিনারাযুক্ত। আগতি দাগের তুলনায় এরা ছোট, গোলাকার ও অনেক বেশি সংখ্যক হয়। *Cercosporidium personatum* -এর আক্রমণে এ দাগ হয়।

> ফসল আহরণের পর পরিত্যক্ত অংশসমূহ ধ্বংস করে টিক্কা রোগের উৎস নষ্ট করতে হবে।

**দমন ঃ** ফসল আহরণের পর পরিত্যক্ত অংশসমূহ ধ্বংস করে টিক্কা রোগের উৎস নষ্ট করতে হবে। রোগ দেখা দিলে সঙ্গে সঙ্গে ডায়থেন এম-৪৫ কয়েকবার ১০-১৫ দিন অন্তর অন্তর ছিটাতে হবে।

## রাস্ট (Rust)

**কারণ ঃ** রাস্ট রোগ *Puccinia arachidis* নামক ছত্রাকের আক্রমণে হয়।

রাস্ট রোগে পাতার উভয় পৃষ্ঠে মরিচা রঙের ফোস্কার মতো দাগ হয়।



**লক্ষণ ঃ** পাতার উভয় পৃষ্ঠে মরিচা রঙের ফোস্কার মতো দাগ হয়। সাধারণত নিচের দিকেই দাগের সংখ্যা বেশি হয়। দাগ আকারে ছোট ও গোলাকার। আক্রান্ত পাতা কালক্রমে শুকিয়ে ঝরে পড়ে এবং গাছ মরে যায়। মাঠে বিভিন্ন স্থানে আক্রান্ত গাছগুলোকে দূর হতে মরিচা রঙের মতো মনে হয়। চিত্র ৩০ এ রাস্ট রোগে আক্রান্ত বাদাম গাছ দেখানো হয়েছে।

**দমন ঃ** রোগটি বীজবাহিত হওয়ায় বীজকে শোধন করে বপন করতে হয়। ফসলের পরিত্যক্ত অংশ নষ্ট করতে হবে এবং রোগ দেখা দিলে রোগনাশক ছিটাতে হবে।

## কান্ড পচা (Stem rot)

*Sclerotium rolfsii* নামের ছত্রাক দ্বারা কান্ড পচা রোগ হয়।

**কারণ ঃ** *Sclerotium rolfsii* নামের ছত্রাক দ্বারা কান্ড পচা রোগ হয়।

**লক্ষণ ঃ** কান্ডে মাটি সংলগ্ন স্থানে প্রথম এ রোগের আক্রমণ হয়। আক্রান্ত স্থান প্রথম সাদা রেশমি সুতার মতো ছত্রাক বৃদ্ধি (মাইসেলিয়াম) দ্বারা আবৃত হয়ে পড়ে। ক্রমে ঐ স্থান বাদামি রঙ ধারণ করে নরম হয়ে পচে যায়। রোগের বৃদ্ধির সাথে সাথে গাছের ঝাড়ের একেকটি ডাল শুকিয়ে যেতে থাকে। মূল শিকড় আক্রান্ত হলে সম্পূর্ণ গাছটাই ঢলে পড়ে। আর্দ্র আবহাওয়ায় গাছের পচা অংশে, এমনকি আশেপাশের ফসলের পরিত্যক্ত অংশে ছত্রাক গুলোর মতো জন্মাতে থাকে এবং এর মধ্যে প্রথমে সাদা ও পরে বাদামি রঙের সরিষা দানার মতো এসক্লেরোশিয়াম হয়। চিত্র ৩১ এ কান্ড পচা রোগে আক্রান্ত বাদাম গাছ

চিত্র ৩০ ঃ বাদামের রাস্ট রোগ
উপরে- পাতাস্থিত মরিচা রঙের ক্ষুদ্রকার পস্টিউল
মাঝে- আক্রান্ত পাতার কিছু অংশের পস্টিউলকে বড়
করে দেখানো হয়েছে
নিচে- মাঠে আক্রান্ত গাছের দৃশ্য



চিত্র ৩১ ঃ বাদাম গাছের কান্ড পচা রোগ; বামে- সাদা রঙের ছত্রাক বৃদ্ধি (প্রাথমিক পর্যায়)
ডানে- আক্রান্ত স্থানে গোলাকার বাদামি রঙের এসক্লেরোশিয়া (শেষ পর্যায়)

দেখানো হয়েছে।

**দমন ঃ** এসক্লোরোশিয়াম মাটিতে অনেক বছর সজীব থাকতে পারে এবং সেজন্য এ রোগ দমনের তেমন কোনো ভালো ব্যবস্থা নেই। তবে, গভীরভাবে চাষ করে জমিস্থিত জীবাণুর পরিমাণ কমিয়ে এবং ফসলের পরিত্যক্ত অংশ পুড়িয়ে রোগ নিয়ন্ত্রণের চেষ্টা করা হয়। এছাড়া শস্য পর্যায়ে ধান ও গমের চাষ করে জমিকে জীবাণুমুক্ত করার চেষ্টা করতে হয়।



***অনুশীলন (Activity) :*** *বাদাম গাছে টিক্কা রোগ হয়েছে কি-না তা কী করে বুঝবেন? এ রোগ প্রতিরোধর জন্য কী কী ব্যবস্থা নেবেন?*



**সারমর্ম ঃ** বাদাম গাছে টিক্কা রোগের দুরকম দাগ হয়। আগতি দাগ অনিয়মিত ও বাদামি রঙের এবং হলুদ বলয় দ্বারা ঘেরা থাকে। বিলম্বিত দাগ হলুদ বলয়বিহীন গোলাকার ও কালো। রাস্ট রোগে পাতার উভয় পিঠে মরিচা রঙের ফোস্কার মতো দাগ হয় এবং কান্ড পচা রোগে মাটি সংলগ্ন স্থানে কান্ড বাদামি হয়ে পচে যায়। বাদামি দাগ ও রাস্ট রোগ দমনে ক্ষেতের পরিত্যক্ত অংশসমূহ পোড়াতে হবে ও রোগনাশক ছিটাতে হবে। কান্ড পচা রোগ দমনে শস্য পর্যায়ে ধান ও গমের চাষ করতে হয়।



## পাঠোত্তর মূল্যায়ন ৩.২

**সঠিক উত্তরের পাশে টিক চিহ্ন (√) দিন।**

১। বাদামের আগতি টিক্কা রোগে পাতায় কী ধরনের দাগ হয়?
- ক) হলুদ বলয়যুক্ত অনিয়মিত গোলাকার বাদামি
- খ) হলুদ বলয়যুক্ত নিয়মিত গোলাকার বাদামি
- গ) বলয়বিহীন নিয়মিত গোলাকার বাদামি
- ঘ) বলয়বিহীন অনিয়মিত গোলাকার বাদামি

২। বাদামের বিলম্বিত টিক্কা রোগের দাগ কী ধরনের হয়?
- ক) কালচে, গোলাকার বলয়বিহীন
- খ) হালকা বাদামি, গোলাকার বলয়বিহীন
- গ) হালকা বাদামি, গোলাকার হলুদ বলয়যুক্ত
- ঘ) কালচে, গোলাকার হলুদ বলয়যুক্ত

৩। রাস্ট রোগজনিত দাগ দেখতে কেমন?
- ক) মরিচা রঙের, গোলাকার ফোস্কার মতো
- খ) কমলা-লাল চক্ষু আকৃতির ফোস্কার মতো
- গ) হলুদ, গোলাকার ফোস্কার মতো
- ঘ) কালো, গোলাকার ফোস্কার মতো

৪। বাদামের কান্ড পচা রোগের বৈশিষ্ট্য কোন্টি?
- ক) মাটিসংলগ্ন স্থানে কান্ডে কমলা রঙের দাগ পড়ে ও পচে যায়
- খ) মাটিসংলগ্ন স্থানে কান্ডে বাদামি দাগ পড়ে ও ফেটে রস বের হয়
- গ) মাটিসংলগ্ন স্থানে কান্ডে বাদামি দাগ পড়ে ও পচে যায়
- ঘ) মাটির কিছু উপরে কান্ডে কালো দাগ পড়ে ও পচে যায়

## পাঠ ৩.৩ তিল ও সূর্যমুখীর রোগ



**এ পাঠ শেষে আপনি –**

- তিল ও সূর্যমুখীর কয়েকটি রোগের কারণ বলতে ও লিখতে পারবেন।
- রোগসমূহের লক্ষণ বর্ণনা করতে পারবেন।
- রোগসমূহের দমন পদ্ধতি সম্বন্ধে বলতে ও লিখতে পারবেন।



### তিলের গোড়া পচা (Foot rot of sesame)

গোড়া পচা রোগের আক্রমণে তিল গাছের গোড়ার দিক বিবর্ণ হয়ে পচে যায় এবং গাছ শুকিয়ে

**কারণ ঃ** *Phytophthora parasitica* var. *sesami* -নামের ছত্রাকের আক্রমণে এ রোগ হয়।

**লক্ষণ ঃ** রোগের আক্রমণে তিল গাছের গোড়ার দিক বিবর্ণ হয়ে পচে যায় এবং গাছ শুকিয়ে যায়। এ রোগের জীবাণু গাছের পাতা ও ডালকেও আক্রমণ করতে পারে। পাতায় প্রথমে ছোট ও পরে বড় বাদামি দাগ উৎপন্ন করতে পারে। দাগগুলো বড় হয়ে গোটা পাতাকে ধ্বংস করে ফেলতে পারে। ডালে প্রথমে পানিভেজা, পরে বাদামি ও কালো দাগ উৎপন্ন করে। আক্রান্ত গাছের শুঁটি পুষ্ট হয় না এবং বীজ বাদামি বর্ণ হয়ে কুঁচকে যায়।

**রোগ দমন ঃ** রোগমুক্ত এলাকা থেকে বীজ সংগ্রহ করে ব্রাসিকল দিয়ে শোধন করার পর (১ কেজি বীজে ৩ গ্রাম ব্রাসিকল) বপন করতে হবে। জমি চাষ করার সময় ৩-৪ কেজি (একরপ্রতি) ব্রাসিকল মাটিতে ছড়িয়ে দিতে হবে। রোগাক্রান্ত গাছ দেখামাত্রই সমূলে তুলে মাঠের বাইরে নিয়ে নষ্ট করতে হবে। অনেকগুলো গাছে একসাথে রোগ দেখা দিলে ডায়থেন এম-৪৫ (এক কেজি ৩৫০ লিটার পানিতে মিশিয়ে) ছিটাতে হবে।

### তিলের পাতায় দাগ ধরা (Leaf spot of sesame)

*Cercospora sesami* নামক ছত্রাকের আক্রমণে এ রোগ হয়।

**কারণ ঃ** *Cercospora sesami* নামক ছত্রাকের আক্রমণে এ রোগ হয়।

**লক্ষণ ঃ** পাতায় প্রথমে খুব ছোট ছোট পানিভেজা কিছুটা ডুবা ধরনের দাগ পড়ে। ক্রমে দাগ বড় হয়ে গোলাকার বা অনিয়মিত আকারের হয়। পাতার উভয় পৃষ্ঠাতেই এ দাগ হয়ে থাকে। দাগ প্রথমে হালকা বাদামি থেকে সাদা রঙের হয় এবং পরবর্তীতে ধূসর বর্ণ ধারণ করে। দাগ বড় হয়ে পরস্পরের সঙ্গে মিশে পাতায় ধ্বসা (blight) লক্ষণ সৃষ্টি করে। এ অবস্থায় অনেক পাতা ঝরে পড়ে। পাতার বৃন্ত , কান্ড ও শুঁটির উপরও দাগ দেখা দেয়। এ দাগগুলো দেখতে লম্বাটে, কালো রঙের ও গভীর ক্ষতের মতো।

**দমন ঃ** বপনের আগে ব্রাসিকল দিয়ে বীজকে শোধন করে নিতে হবে (প্রতি কেজি বীজের সঙ্গে ১৫ গ্রাম ওষুধ)। গাছের পাতায় দাগ দেখা দেয়ার সাথে সাথে ডায়থেন এম-৪৫ দু সপ্তাহ পর পর স্প্রে করতে হবে।

### গূর্যমুখীর অলটারনেরিয়া ব্লাইট (Alternaria blight of sunflower)

গূর্যমুখী গাছের বিভিন্ন পর্যায়ে সারা মৌসুম ধরে অলটারনেরিয়া রোগ হয়ে থাকে।

**কারণ ঃ** *Alternaria helianthi* নামক ছত্রাকের আক্রমণে এ রোগ হয়।

**লক্ষণ ঃ** সূর্যমুখী গাছের বিভিন্ন পর্যায়ে সারা মৌসুম ধরে অলটারনেরিয়া রোগ হয়ে থাকে। প্রথমে পাতায় গোলাকৃতি বা ডিম্বাকৃতি গাঢ় বাদামি রঙের দাগ দেখা দেয়। ক্রমে দাগগুলো বড় হয়ে পাতায় অনেকখানি স্থান জুড়ে ফেলে এবং পাতায় ঝলসানো লক্ষণের সৃষ্টি হয়। এ রোগে ৭০% পর্যন্ত ফলন কমে যেতে পারে।

**দমন ঃ** শস্য আহরণের পর যাবতীয় পরিত্যক্ত অংশসমূহ সতর্কতার সঙ্গে সংগ্রহ করে নষ্ট করতে হবে। গাছে রোগ দেখা দেওয়ার সাথে সাথে ডায়থেন এম-৪৫ বা অন্য কোনো ছত্রাকনাশক ১৫ দিন পর পর কয়েকবার স্প্রে করতে হবে।



**সারমর্ম ঃ** তিলের গোড়া পচা রোগে গাছের গোড়ার দিকে পচে শুকিয়ে যায়। পাতায় দাগ ধরা রোগে পাতায়, কান্ডে ও শুঁটিতে বাদামি রঙের দাগ উৎপন্ন করে। সূর্যমুখীর অলটারনেরিয়া ব্লাইট রোগে পাতায় বাদামি দাগ হয়ে ঝলসে যায়। এসব রোগ দমনের জন্য রোগমুক্ত এলাকার বীজ শোধন করে বপন করতে হবে। কান্ড পচা রোগ দমনে পরিত্যক্ত অংশ নষ্ট করতে হবে ও প্রয়োজন মতো ওষুধ ছিটাতে হবে।



## পাঠোত্তর মূল্যায়ন ৩.৩

**সঠিক উত্তরের পাশে টিক চিহ্ন (√) দিন।**

১। তিলের গোড়াপচা রোগের লক্ষণ কোন্‌টি?
- ক) গাছের গোড়ায় ধূসর বর্ণের দাগ পড়ে
- খ) গাছের গোড়ায় হলুদ বর্ণের দাগ পড়ে
- গ) গাছের গোড়ায় মরিচা রঙের দাগ পড়ে
- ঘ) গাছের গোড়ায় কালো রঙের দাগ পড়ে

২। তিলের *Cercospora sesami* জনিত রোগের বৈশিষ্ট্য কোন্‌টি?
- ক) পাতার কেবল উপরের পৃষ্ঠাতে ধূসর বর্ণের ডুবা দাগ হয়
- খ) পাতার কেবল নিচের পৃষ্ঠাতে ধূসর বর্ণের ডুবা দাগ হয়
- গ) পাতার উভয় পৃষ্ঠাতে ধূসর বর্ণের ডুবা দাগ হয়
- ঘ) পাতার উভয় পৃষ্ঠাতে হলুদ বলয় ঘেরা বাদামি দাগ হয়

৩। তিলের গোড়াপচা রোগের জীবাণু কোন্‌টি?
- ক) *Cercospora sesami*
- খ) *Alternaria solani*
- গ) *Phytophthora parasitica*
- ঘ) *Phytophthora infestans*

৪। সূর্যমুখীর অলটারনেরিয়া ব্লাইট রোগ গাছে কখন হয়?
- ক) চারা গাছে
- খ) বয়স্ক গাছে
- গ) ফুল ধরার সময়
- ঘ) বিভিন্ন পর্যায়ের গাছে সারা মৌসুমে

৫। তিলের পাতায় দাগ ধরা রোগ দমনার্থে বীজকে কোন্ ওষুধ দিয়ে শোধন করতে হবে?
- ক) টিলেট
- খ) ব্রাসিকল
- গ) হোমাই
- ঘ) ডায়থেন এম-৪৫

৬) সূর্যমুখীর ব্লাইট রোগে প্রাথমিক অবস্থায় কী ধরনের দাগ সৃষ্টি হয়?
- ক) ত্রিভুজাকৃতি গাঢ় বাদামি রঙের
- খ) গোলাকার ডিম্বাকৃতি গাঢ় বাদামি রঙের
- গ) অনিয়মিত আকারের গাঢ় বাদামি রঙের
- ঘ) গোলাকার গাঢ় বাদামি রঙের হলুদ বলয়বিশিষ্ট

## পাঠ ৩.৪ সয়াবিনের রোগ



### এ পাঠ শেষে আপনি –

- সয়াবিনের কয়েকটি রোগের জীবাণুর নাম বলতে ও লিখতে পারবেন।
- রোগসমূহের লক্ষণ বর্ণনা করতে পারবেন।
- বর্ণিত রোগসমূহের দমন পদ্ধতি আলোচনা করতে পারবেন।



### বাদামি দাগ (Brown spot)

**কারণ ঃ** *Septoria glycines* নামক ছত্রাক দ্বারা এ রোগ হয়।



**লক্ষণ ঃ** পাতার উভয় পৃষ্ঠায় ত্রিভুজাকৃতির হলুদ বলয় দ্বারা ঘেরা দাগ পড়ে। আক্রান্ত পাতা অকালে হলদে হয়ে ঝরে পড়ে। একাধিক দাগ পরস্পর যুক্ত হয়ে বড় দাগের সৃষ্টি করতে পারে। কান্ডে, পাতার বৃন্তে ও ফলের উপর বাদামি রঙের আঁকাবাঁকা দাগ পড়ে। দাগে ছত্রাকের পিকনিডিয়াম হতে দেখা যায়। চিত্র ৩২ এ বাদামি দাগ রোগে আক্রান্ত সয়াবিন গাছ দেখানো হয়েছে।

**দমন ঃ** ক্ষেতের পরিত্যক্ত অংশ পুড়িয়ে নষ্ট করতে হবে। বাদামি দাগ রোগের প্রাথমিক উৎস বীজ। সেজন্য রোগমুক্ত এলাকা থেকে বীজ সংগ্রহ করে এবং ছত্রাকনাশক দ্বারা শোধন করে লাগাতে হবে।

চিত্র ৩২ ঃ সয়াবিনের বাদামি দাগ রোগ
(হলুদ বলয় ঘেরা বাদামি দাগ)

### এনথ্রাকনোজ (Anthracnose)

**কারণ ঃ** *Colletotrichum dematium* var. *truncata* এবং *Glomerella glycines* ছত্রাক দ্বারা সয়াবিনের এনথ্রাকলোজ রোগ হয়।

> কান্ড ও ফলে অনির্দিষ্ট আকারের গাঢ় বাদামি রঙের দাগ পড়ে। রোগাক্রমণের শেষের দিকে আক্রান্ত অংশে ছত্রাক অসংখ্য কালো সিটাসহ এসারভুলাস উৎপন্ন করে।

**লক্ষণ ঃ** সব বয়সের গাছেই সয়াবিনের এ রোগ হয়। কান্ড ও ফলে অনির্দিষ্ট আকারের গাঢ় বাদামি রঙের দাগ পড়ে। রোগাক্রমণের শেষের দিকে আক্রান্ত অংশে ছত্রাক অসংখ্য কালো সিটাসহ এসারভুলাস উৎপন্ন করে। আক্রান্ত বীজ বপন করলে অঙ্কুরোদ্গমের পূর্বে এবং পরেও ধ্বসা রোগ (damping-off) হতে পারে। অঙ্কুরোদ্গমের পর চারাগাছের বীজপত্রে প্রায়ই গাঢ় বাদামি রঙের ডুবা ধরনের (Sunken) ক্ষত বা ক্যাঙ্কার দাগ সৃষ্টি হয়। এ দাগ ক্রমান্বয়ে উপর ও নিচের দিকে বাড়তে থাকে। এনথ্রাকনোজ ছত্রাক বীজপত্র থেকে কান্ডে ছড়িয়ে পড়ে এবং অনেক ছোট ছোট গর্তের মতো ক্ষত সৃষ্টি করে। এর ফলে অল্প বয়সেই গাছ মরে যায়। বড় গাছেও এ রোগ হতে পারে। তবে, বৃষ্টির সময় ছাড়া অন্য সময় তেমন ক্ষতি করতে পারে না। কচি কচি ফল (pod) আক্রান্ত হলে শুকিয়ে মরে যায়। ফল ধরার সময় গাছ আক্রান্ত হলে বীজ হয় না এবং হলেও অল্প সংখ্যক ছোট আকারের হয়। এসব ফলের ভিতরকার ফাঁকা অংশ ছত্রাকের মাইসেলিয়াম দ্বারা পূর্ণ হয়ে যায়। চিত্র ৩৩ এ এনথ্রাকনোজ রোগে আক্রান্ত সয়াবিন গাছ দেখানো হয়েছে।

**দমন ঃ** রোগমুক্ত এলাকা থেকে বীজ সংগ্রহ করতে হবে এবং ওষুধে শোধন করে বপন করতে হবে। ফসল সংগ্রহের পর যাবতীয় পরিত্যক্ত অংশ পুড়িয়ে ফেলতে হবে এবং চাষ করে মাটিকে ভালোভাবে ওলটপালট করতে হবে। রোগ দেখা দিলে ওষুধ ছিটানোর ব্যবস্থা করতে হবে।



চিত্র ৩৩ ঃ সয়াবিনের এনথ্রাকনোজ রোগ; উপরে (বামে)- কান্ডস্থিত অনির্দিষ্ট আকারের গাঢ় বাদামি দাগ উপরে (ডানে)- ফলের উপরিস্থিত দাগ ও নিচে- কালো কালো সিটাসহ এসারভুলাস

## মোজাইক (Mosaic)

**কারণ ঃ** সয়াবিন মোজাইক ভাইরাস (SoyMV) দ্বারা মোজাইক রোগ হয়।

মোজাইক রোগে আক্রান্ত বীজের নাভি থেকে বীজত্বকের উপর গাঢ় বেগুনি অথবা বাদামি রঙ চুইয়ে পড়ার মতো দাগ দেখা যায়।

**লক্ষণ ঃ** সয়াবিন মোজাইক ভাইরাস একটি বীজ বাহিত ভাইরাস। আক্রান্ত বীজ অঙ্কুরিত হয় না এবং কোনো ক্ষেত্রে হলেও চারায় রোগ হয়। আক্রান্ত বীজে লক্ষণ প্রকাশিত হয়। বীজের নাভি থেকে বীজত্বকের উপর গাঢ় বেগুনি অথবা বাদামি রঙ চুইয়ে পড়ার মতো দাগ দেখা গেলে বুঝতে হবে বীজগুলো ভাইরাস দ্বারা আক্রান্ত। আক্রান্ত চারাগাছের পাতা লাটিমের মতো এক অনুফলকবিশিষ্ট এবং তা কুঁচকে লম্বালম্বিভাবে বেঁকে যায়। তিন অনুফলকবিশিষ্ট পাতা খুব ছোট ও ফুট ফুট দাগবিশিষ্ট হয়। অল্প বয়সে গাছ আক্রান্ত হলে তার কান্ড মধ্যপর্ব ছোট হয়ে গাছ বেঁটে হয়ে যায়।

চিত্র ৩৪ঃ সয়াবিনের মোজাইক রোগ (পাতায় ভাঁজপড়া লক্ষণীয়)

পাতার গায়ে ঢেউয়ের মতো ভাঁজ সৃষ্টি হয় এবং মাঝে মাঝে শিরা বরাবর পাতা গাঢ় সবুজ রঙ ধারণ করে ও চিকন হয়ে বৃদ্ধি পায়। আক্রান্ত অনুফলকগুলো অসামঞ্জস্য অবস্থায় অবস্থান করে এবং কিনারা নিচের দিকে বেঁকে যায়। আক্রান্ত পাতায় কিছুটা হলুদ রঙের ছাট পড়ে। আক্রান্ত ফল প্রায়ই ছোট ও চ্যাপ্টা হয়ে যায় এবং নীরোগ ফলের তুলনায় অনেক বেশি বেঁকে যায়। চিত্র ৩৪ এ মোজাইক রোগে আক্রান্ত সয়াবিন গাছ দেখানো হয়েছে।

**দমন ঃ** মোজাইক রোগ বীজবাহিত এবং জাব পোকা (aphid) দ্বারা ছড়ায়। এজন্য রোগমুক্ত এলাকা থেকে বীজ সংগ্রহ করে বপন করতে হবে। শতকরা একটি বীজেও ভাইরাস সংক্রমণের লক্ষণ দেখা গেলে সমস্ত বীজ বপণের অযোগ্য বিবেচনা করতে হবে। আগাছা ও জাবপোকা ধ্বংস করতে হবে। চাষের জন্য বীজ উৎপন্ন করতে হলে রোগ দেখা দেয়ার সাথে সাথে রোগগ্রস্ত গাছ উঠিয়ে নষ্ট করে ফেলতে হবে।



**সারমর্ম ঃ** বাদামি দাগ রোগে পাতার উভয় পৃষ্ঠে হলুদ বলয় দ্বারা ঘেরা ত্রিভুজাকৃতির দাগ হয়। কান্ড, পাতার বৃন্ত ও ফলের উপরও আঁকাবাঁকা বাদামি দাগ পড়ে। এনথ্রাকনোজ রোগে কান্ড ও ফলে অনির্দিষ্ট আকারের বাদামি দাগ হয়। মোজাইক রোগে পাতা কুচকে লম্বালম্বিভাবে বেঁকে যায় ও এতে ফুট ফুট দাগ পড়ে। এসব রোগ দমনে রোগমুক্ত এলাকা থেকে বীজ সংগ্রহ করতে হবে, বীজকে শোধন করতে হবে এবং রোগনাশক ছিটাতে হবে।



## পাঠোত্তর মূল্যায়ন ৩.৪

**সঠিক উত্তরের পাশে টিক চিহ্ন (√) দিন।**

১। সয়াবিনের বাদামি দাগ রোগের বৈশিষ্ট্য কোন্‌টি?
- ক) বাদামি রঙের গোলাকার হলুদ বলয় দ্বারা ঘেরা দাগ হয়
- খ) বাদামি রঙের ত্রিভুজাকৃতির হলুদ বলয় দ্বারা ঘেরা দাগ হয়
- গ) বাদামি রঙের ডিম্বাকৃতি বলয়বিহীন দাগ হয়
- ঘ) বাদামি রঙের চক্ষু আকৃতির বলয় বিহীন দাগ হয়

২। সয়াবিনের পাতায় দাগ ধরা রোগের দমন পদ্ধতি কোন্‌টি?
- ক) রোগমুক্ত এলাকার বীজ বপন করতে হবে
- খ) বীজ বপনের সময় এগিয়ে আনতে হবে
- গ) ক্ষেতে চুন প্রয়োগ করতে হবে
- ঘ) রোগ দেখা দিলে গাছে গন্ধক চুর্ণ ছিটাতে হবে

৩। সয়াবিনের এনথ্রাকনোজ রোগ সাধারণত কখন হয়?
- ক) চারা গাছে
- খ) মধ্যম বয়সের গাছে
- গ) ফল ধরার সময়
- ঘ) গাছের বৃদ্ধির সকল পর্যায়ে

৪। অল্প বয়সের গাছে মোজাইক রোগ হলে কী ধরনের লক্ষণ প্রকাশ পায়?
- ক) পাতা ছোট হয় এবং এতে ঢেউয়ের মতো ভাঁজ পড়ে
- খ) পাতা ছোট হয় এবং এটি উপরের দিকে বেঁকে যায়
- গ) পাতা লম্বা হয় এবং এতে ঢেউয়ের মতো ভাঁজ পড়ে
- ঘ) পাতা স্বাভাবিক আকারের হয় কিন্তু উপরের দিকে বেঁকে যায়

৫। মোজাইক রোগে আক্রান্ত গাছের ফল কেমন হয়?
- ক) ছোট ও আগার দিক সরু হয়ে যায়
- খ) ছোট ও বোঁটার দিক সরু হয়ে যায়
- গ) ছোট ও উভয় দিক সরু হয়ে যায়
- ঘ) ছোট ও চ্যাপ্টা হয়ে বেঁকে যায়

## পাঠ ৩.৫  ডাল ফসলের রোগ



### এ পাঠ শেষে আপনি –

- ডাল ফসলের দুটি প্রধান রোগের কারণ বলতে ও লিখতে পারবেন।
- উক্ত দুটি রোগের লক্ষণ বর্ণনা করতে পারবেন।
- রোগ দুটির দমন ব্যবস্থা বলতে ও লিখতে পারবেন।



### গোড়া ও মূলপচা (Foot and root rot)

**কারণ ঃ** *Rhizoctonia solani* নামক ছত্রাকের আক্রমণে ডাল ফসলের গোড়া ও মূল পচা রোগ হয়।

> *Rhizoctonia solani* নামক ছত্রাকের আক্রমণে ডাল ফসলের গোড়া ও মূল পচা রোগ হয়।

**লক্ষণ ঃ** যে কোনো বয়সের গাছে এ রোগ হতে পারে। চারাগাছে কান্ডের নিচের দিকে মাটিসংলগ্ন স্থান গাঢ় বাদামি হয়ে পচে যায়। এর ফলে গাছটি মাটির উপরে ঢলে পড়ে। বয়স্ক গাছের কান্ডে ও শিকড়ের এ রোগ হতে পারে এবং পাতা শুকিয়ে আক্রান্ত  গাছ মরে যায়। আক্রান্ত  গাছ সতর্কতার সঙ্গে মাটি থেকে উঠালে শিকড়গুলোকে পচা অবস্থায় কালচে দেখায়। অনেকক্ষেত্রে শাখা শিকড় থাকে না।



চিত্র ৩৫ এ গোড়া ও মূল পচা রোগে আক্রান্ত মুসুরের ডাল গাছ দেখানো হয়েছে।

চিত্র  ৩৫ ঃ মুসুরের গোড়া পচা ও ম ল পচা রোগ
(গাঢ় বাদামি রঙের গোড়া ও ম ল লক্ষণীয়)

**দমন ঃ** আক্রান্ত  গাছের বীজ ও পরিত্যক্ত অংশে ছত্রাক বেঁচে থাকে এবং মৌসুমের প্রারম্ভে রোগসংক্রমণে সাহায্য করে। এ কারণে ফসল তোলার পর যাবতীয় পরিত্যক্ত অংশ পুড়িয়ে ফেলতে হবে। তারপর জমি গভীরভাবে চাষ করলে মাটিতে জীবাণুর পরিমাণ অনেক কমে যায়। রোগাক্রান্ত  ফসলের পরিত্যক্ত অংশ গরুর খাদ্য হিসেবেও ব্যবহার করা যায়। সম্ভব হলে ২-৩ বছর জমিতে চিনাবাদাম, মসুর প্রভৃতি গাছ না লাগানো ভালো।

### ঢলে পড়া রোগ

**কারণ ঃ** *Fusarium* -এর বিভিন্ন প্রজাতির ছত্রাক দ্বারা এ রোগ হয়।

> ঢলে পড়া রোগের আদর্শ লক্ষণ হলো পাতা ও ডালপালা হঠাৎ করে ঝিমিয়ে পড়া।

**লক্ষণ ঃ** ঢলে পড়া রোগের আদর্শ লক্ষণ হলো পাতা ও ডালপালা হঠাৎ করে ঝিমিয়ে পড়া। চারা অবস্থায় এ রোগ হলে ক্ষেতে গাছের সংখ্যা অনেক কমে যায়। শীত আসার সাথে সাথে রোগের প্রকোপ কমে যায় এবং গাছ বড় হতে থাকে। ফেব্রুয়ারি-মার্চ মাসে অল্প অল্প গরম পড়ার সাথে সাথে রোগের লক্ষণ বড় গাছে আবার দেখা দিতে থাকে এবং গাছ ঢলে শুকিয়ে যায়। ঢলে পড়া গাছের কান্ড ও শিকড় লম্বালম্বিভাবে চিরলে তার জাইলেম ও পিথ টিস্যুকে বাদামি বলে মনে হয়। রসসঞ্চালন নালীতে এরূপ দাগ হওয়া এ রোগের আর একটি বৈশিষ্ট্য এবং এটা রোগ নিরূপণের খুবই সহায়ক।

**দমন ঃ** ফসল তোলার পর সকল গাছ শিকড়সমেত উঠিয়ে বর্ষার প্রারম্ভে লাঙ্গল দিয়ে জমির মাটি ভালো করে ওলটপালট করতে হবে। দাগ ও কুঁচকানো চিহ্নযুক্ত বীজ বপন করা যাবে না। রোগমুক্ত এলাকার বীজ সংগ্রহ করে বপন করতে হবে।



***অনুশীলন (Activity) :*** *ডাল ফসরের গোড়া ও মূল পচা এবং ঢলে পড়া রোগের মধ্যে তুলনা করুন।*



**সারমর্ম ঃ** শিকড় ও মূলপচা এবং ঢলে পড়া রোগে কান্ড ও শিকড় আক্রান্ত  হয়ে গাছ ঢলে পড়ে মরে যায়। এ রোগে রস সঞ্চালন নালিতে বৈশিষ্ট্যমূলক বাদামি দাগ পড়ে। ফসলের পরিত্যক্ত অংশ নষ্ট করে, শস্য পর্যায়ে অন্য ফসল আবাদ করে ও জমি গভীরভাবে চাষ করে এ সব রোগ নিয়ন্ত্রণ করার চেষ্টা করা হয়।



## পাঠোত্তর মূল্যায়ন ৩.৫

**সঠিক উত্তরের পাশে টিক চিহ্ন (√) দিন।**

১। গোড়া ও মূল পচা রোগ গাছের কোন্ পর্যায়ে হয়?
- ক) শুধু চারা গাছে
- খ) ফুল ধরার আগে গাছ বৃদ্ধির পর্যায়ে
- গ) গাছে ফুল ধরার পর
- ঘ) গাছের যে কোনো পর্যায়ে

২। গোড়া ও মূল পচা রোগের লক্ষণ কোন্টি?
- ক) সম্পূর্ণ কান্ড পচে গাছ ঢলে পড়ে
- খ) মাটিসংলগ্ন স্থানে কান্ড পচে গাছ ঢলে পড়ে
- গ) গাছের একদিকের ডাল ঢলে পড়ে
- ঘ) শিকড় পচে গাছ ঢলে পড়ে

৩। গোড়া ও মূল পচা রোগ দমনের জন্য কী করা উচিত?
- ক) ছত্রাকনাশক স্প্রে করা উচিত
- খ) মাটিতে চুন প্রয়োগ করা উচিত
- গ) ফলের পরিত্যক্ত অংশ পুড়িয়ে জমি গভীরভাবে চাষ করা উচিত
- ঘ) বীজ শোধন করে বপন করা উচিত

৪। ঢলে পড়া রোগের গাছের কান্ড ও শিকড়ের লম্বচ্ছেদে জাইলেম টিস্যুর রঙ কোন্টি?
- ক) স্বাভাবিক সাদা
- খ) বাদামি
- গ) হলুদ
- ঘ) লাল



## চূড়ান্ত মূল্যায়ন - ইউনিট ৩

১। সরিষার অলটারনেরিয়া ব্লাইট রোগের লক্ষণ বর্ণনা করুন।
২। বাদামের টিক্কা রোগের জীবাণুর নাম ও লক্ষণ সম্বন্ধে লিখুন।
৩। তিলের গোড়া পচা রোগের বর্ণনা দিন।
৪। সয়াবিনের এনথ্রাকনোজ রোগের বৈশিষ্ট্য লিখুন।
৫। ডালের গোড়াপচা রোগের দমন পদ্ধতি লিখুন।
৬। সয়াবিনের মোজাইক রোগের দমন পদ্ধতি লিখুন।



## উত্তরমালা - ইউনিট ৩

**পাঠ ৩.১**
১। ক  ২। গ  ৩। খ  ৪। ক  ৫। গ  ৬। ক

**পাঠ ৩.২**
১। ক  ২। ক  ৩। ক  ৪। গ

**পাঠ ৩.৩**
১। ঘ  ২। গ  ৩। গ  ৪। ঘ  ৫। খ  ৬। খ

**পাঠ ৩.৪**
১। খ  ২। ক  ৩। ঘ  ৪। ক  ৫। ঘ

**পাঠ ৩.৫**
১। ঘ  ২। খ  ৩। গ  ৪। খ

ইউনিট ৪
সবজি ফসলের রোগ
ও প্রতিকার

# ইউনিট ৪ সবজি ফসলের রোগ ও প্রতিকার

সবজি বলতে আমরা সেসব ফসলকে বুঝাই যা তোলার পর কাঁচা বা রান্না করে খাওয়া হয়ে থাকে। সমগ্র বাংলাদেশে বহু জাতের সবজি সারা বছরে উৎপন্ন হয়। অন্যান্য ফসলের ন্যায় সবজিরও নানাপ্রকার রোগ হয়। কিছু কিছু রোগ আছে (যথা- আলুর লেইট ব্লাইট রোগ) যা মহামারী আকারে দেখা দিয়ে ফসলের প্রভূত ক্ষতিসাধন করে থাকে। ভালো সবজি উৎপন্ন করতে হলে তার রোগবালাই সম্বন্ধে জ্ঞান থাকা আবশ্যক।

এ ইউনিটের বিভিন্ন পাঠে আলু, টমেটো, ঢেঁড়শ, কুমড়া ও শিমের বিভিন্ন রোগ সম্পর্কে তাত্ত্বিক ও ব্যবহারিকসহ আলোচনা করা হয়েছে।

## পাঠ ৪.১ আলুর রোগ



**এ পাঠ শেষে আপনি –**

- আলুর কয়েকটি গুরুত্বপূর্ণ রোগের কারণ বলতে ও লিখতে পারবেন।
- উক্ত রোগের লক্ষণ বর্ণনা করতে পারবেন।
- বর্ণিত রোগসমূহের দমন পদ্ধতি আলোচনা করতে পারবেন।



### লেইট ব্লাইট (Late blight)

**কারণ ঃ** আলুর লেইট ব্লাইট রোগ *Phytophthora infestans* নামক ছত্রাকের আক্রমণে হয়।

**লক্ষণ ঃ** রোগের প্রাথমিক অবস্থায় পাতার আগা ও কিনারায় ছোট ছোট আঁকাবাঁকা পানিভেজা দাগের আবির্ভাব হয়। অনেক দাগ নীলাভ এবং বয়স্ক দাগের রঙ বাদামি। পাতার নিচে দাগের ধার দিয়ে সাদা



চিত্র ৩৬ ঃ আলুর লেইট ব্লাইট রোগ; বামে- আক্রান্ত পাতা, ডানে (উপরে)- পাতার নিচের দিকে দাগের ধার দিয়ে সাাদা ছত্রাক বৃদ্ধি (রোগের প্রাথমিক পর্যায়), ডানে (নিচে)- বাদামি দাগযুক্ত আলু

তূলোর মতো ছত্রাকের বৃদ্ধি (মাইসেলিয়াম) বিশেষভাবে পরিলক্ষিত হয়। আবহাওয়ায় দাগগুলো দ্রুত বেড়ে সমস্ত পাতায় ছাড়িয়ে পড়ে এবং কয়েক দিনের মধ্যে পাতা মরে যায়। ঠান্ডা ও আর্দ্র আবহাওয়ায় রোগ পাতা থেকে বৃন্তে সংক্রামিত হয়। রোগের প্রকোপ বেশি হলে পচা পাতা ও কান্ড থেকে দুর্গন্ধ বের হয়। স্যাঁতস্যাঁতে আবহাওয়ায় রোগ মাটির নিচের আলুতেও ছড়িয়ে পড়ে। সংক্রামিত আলুর খোসার নিচে ১.২৫ সে.মি. পরিমাণ স্থানের টিস্যু বাদামি হয়ে যায় এবং পরে পচে যায়। চিত্র ৩৬ এ লেইট ব্লাইট রোগে আক্রান্ত আলু গাছ দেখানো হয়েছে।

যেসব স্থানে এ রোগ প্রায়ই হয়, সেখানে আলুর গাছ ৮-১০ আঙ্গুল হলেই গাছে ডায়থেন এম-৪৫ বা বোর্দো মিক্সচার ১৫ দিন পর পর নিয়মিত ছিটাতে হবে।

**দমন ঃ** রোগ উৎপাদক ছত্রাক বীজে সজীব অবস্থায় অবসর যাপন করে। এ কারণে রোগমুক্ত এলাকা থেকে পরবর্তী বছরের জন্য বীজ সংগ্রহ করতে হবে। অল্প বীজ হলে তা ভাদ্র মাসে রৌদ্রে এক মাস শুকিয়ে নিলে আলুর মধ্যস্থিত ছত্রাক তাপে মরে যায়। পাতা থেকে আলুতে যাতে রোগ সংক্রামণ না হতে পারে সেজন্য আলু সংগ্রহ করার আগে সাইনক্স বা এমোনিয়াম থায়োসায়ানেট ওষুধ ছিটিয়ে পাতা ঝরিয়ে ফেলতে হয়। শুকনো আবহাওয়ায় আলু সংগ্রহ করা উচিত। গাছের গোড়ায় মাটি উঁচু করে তুলে দিলে মাটির নিচের আলুকে ছত্রাকের আক্রমণ থেকে অনেকাংশে রক্ষা করা যায়। সম্ভব হলে সংগ্রহের পর হিমাগারে আলু সংরক্ষণ করা উচিত। যেসব স্থানে এ রোগ প্রায়ই হয়, সেখানে আলুর গাছ ৮-১০ আঙ্গুল হলেই গাছে ডায়থেন এম-৪৫ বা বোর্দো মিক্সচার ১৫ দিন পর পর নিয়মিত ছিটাতে হবে।

### পাতা গুটানো (Leaf roll)

**কারণ ঃ** এটি ভাইরাসজনিত রোগ। আলুর অনেকগুলো ভাইরাস রোগ আছে, যথা - পাতা গুটানো, পাতা কোঁকড়ানো, মোজাইক, গুচ্ছ রোগ প্রভৃতি। এগুলোর মধ্যে পাতা গুটানো রোগের প্রাদুর্ভাব সব চেয়ে বেশি এবং এ রোগটি খুবই ক্ষতিকারক।

পাতা গুটানো রোগে পাতার অনুফলক মধ্যশিরা নিচে রেখে কিনারা থেকে লম্বালম্বিভাবে উপরের দিকে গুটিয়ে আসতে থাকে এবং অনেকটা ছোট কোদালের আকার ধারণ করে।

**লক্ষণ ঃ** পাতা গুটানো রোগে পাতার অনুফলক মধ্যশিরা নিচে রেখে কিনারা থেকে লম্বালম্বিভাবে উপরের দিকে গুটিয়ে আসতে থাকে এবং অনেকটা ছোট কোদালের আকার ধারণ করে। আক্রান্ত বীজ হতে যে গাছ হয় তাতে নিচের পাতার অনুফলক হতে শু রু করে ধীরে ধীরে সকল পাতার অনুফলক গুটিয়ে আসে। এসব অনুফলক মোটা ও শক্ত অথচ চামড়ার মতো মনে হয় এবং গাছে খাড়াভাবে দাঁড়িয়ে থাকে। এসব পাতা হাত দিয়ে একটু ঘসা দিলেই ভেঙ্গে যায়। গাছের পর্বমধ্যও ছোট হয়ে যায়। ফলে, গাছ বেঁটে হয়। অনেক সময় পাতা লালচে অথবা পিঙ্গল বর্ণ ধারণ করে । গাছ বেঁটে হওয়া ও পাতা গুটানো এ রোগের বৈশিষ্ট্য। গাছের খাদ্য নালী (phloem) নষ্ট হয়ে যায়। ফলে, খাদ্য পাতা থেকে নিচের দিকে যেতে পারে না এবং গাছে আলুর সংখ্যা কমে যায় ও আকারে অনেক ছোট হয়। চিত্র ৩৭ এ পাতা গুটানো রোগে আক্রান্ত আলু গাছ দেখানো হয়েছে।



চিত্র ৩৭ ঃ আলুর পাতা গুটানো রোগ (পাতা উপরের দিকে গুটিয়ে আসছে)

**দমন ঃ** রোগমুক্ত এলাকা থেকে বীচন আলু সংগ্রহ করতে হয়। ছোট আকারের আলু কখনোই বীজ হিসেবে ব্যবহার করা উচিত নয়। জাবপোকা এ রোগ ছড়ায় বিধায় মাঠে এ পোকা দেখার সাথে সাথে কীটনাশক স্প্রে করতে হবে। আক্রান্ত গাছ দেখলেই ক্ষেত থেকে উঠিয়ে নষ্ট করে ফেলতে হবে।

**গুদামজাত রোগ**

আলুর গুদামজাত রোগের মধ্যে শুকনো পচা ও অন্তঃসার কালো হওয়া রোগ বিশেষ উলে-খযোগ্য।

### (১) শুকনো পচা (Dry rot)

**কারণ ঃ** *Fusarium caerulium* নামক ছত্রাকের আক্রমণে এ রোগ হয়।

আলুর শুকনো পচা রোগে আক্রান্ত অংশের খোসা একটু ডেবে যায় এবং গাঢ় রঙ ধারণ

**লক্ষণ ঃ** আলুর আক্রান্ত অংশের খোসা একটু ডেবে যায় এবং গাঢ় রঙ ধারণ করে। ধীরে ধীরে ভেতরের টিস্যু শুকিয়ে যেতে থাকে এবং খোসায় চক্রাকারে কুঞ্চন দেখা দেয়। শুকনো অংশ বেশ শক্ত মনে হয় এবং অনেক স্থানে ফাঁপা হয়ে যায়। কুচকানো অংশে অনেক সময় সাদা তূলোর ন্যায় ছত্রাকের বৃদ্ধি (মাইসেলিয়াম) দেখতে পাওয়া যায়। চিত্র ৩৮ এ শুকনো পচা রোগে আক্রান্ত আলু দেখানো হয়েছে।



**দমন ঃ** সাধারণত আলু বাছাই করার সময় নাড়াচাড়া করতে হয় বলে তখন তাতে ক্ষতের সৃষ্টি হয় এবং ছত্রাক তার মধ্যে অনুপ্রবেশ করে রোগ সংক্রমণ ঘটায়। এ কারণে সর্বদা নজর রাখতে হবে যেন আলু তোলার সময় তাতে ক্ষতের সৃষ্টি না হয়। আলু আহরণ করে তার উপরের খোসাকে কিছুটা শক্ত করার জন্য বায়ু চলাচল করতে পারে এমন স্থানে কয়েক দিন রাখার পর হিমাগারে ৪-১০$^{o}$ সে. তাপমাত্রায় সংরক্ষণ করতে হয়।

## (২) কালো অন্তঃসার (Black heart)

**কারণ ঃ** এ রোগের জন্য কোনো জীবাণু দায়ী নয়। এটি একটি শারীরবৃত্তীয় রোগ।

কালো অন্তঃসার রোগে আক্রান্ত আলুর মাঝখানের টিস্যু কালো ও চামড়ার মতো হয়ে যায়।

**লক্ষণ ঃ** অত্যধিক তাপ ও বায়ুর স্বল্পতার জন্য এ রোগ হয়। রোগাক্রান্ত আলুর মাঝখানের টিস্যু কালো ও চামড়ার মতো হয়ে যায়। অত্যধিক তাপের ফলে কোষের শ্বসন বেড়ে যায় এবং আলুর কেন্দ্রস্থিত কোষে অক্সিজেনের অভাব ঘটে। ফলে, কোষ মরে যায়। তবে মৃত কোষের এনজাইম স্বাভাবিকভাবে কাজ করে যায় এবং অ্যামাইনো এসিডকে ভেঙ্গে কালো রঙের অদ্রবণীয় মেলানিন উৎপন্ন করে। এ মেলানিনের জন্যই টিস্যুর রঙ কালো হয়। রোগের চরম অবস্থায় আক্রান্ত কোষগুলো শুকিয়ে আলাদা হয়ে গর্তের সৃষ্টি করে। ছোট আলু থেকে বড় আলুতে এ রোগ বেশি হয়। রোগগ্রস্ত আলু খাওয়ার অনুপোযুক্ত হয়ে পড়ে।

চিত্র ৩৮ ঃ আলুর শুকনো পচা রোগ

(আক্রান্ত অংশে কুঞ্চন ও সাদা সাদা ছত্রাক মাইসেলিয়াম লক্ষণীয়)



চিত্র ৩৯ ঃ আলুর কালো অন্ত ঃসার রোগ
(কেন্দ্রস্থিত টিস্যু কালো ও ভেতর কিছুটা ফাঁপা)

**দমন ঃ** আলুর সংরক্ষণাগারের তাপমাত্রা ও আলুর স্তুপের উচ্চতা নিয়ন্ত্রণ করে এ রোগ থেকে আলুকে বাঁচানো যায়। আলু ৫$^{o}$ সেঃ উষ্ণতায় ১৮০ সেন্টিমিটার পর্যন্ত স্তুপ করে রাখা যায় এবং এ অবস্থায় বায়ু চলাচলের বিশেষ কোনো ব্যবস্থা করার প্রয়োজন হয় না। তবে উষ্ণতা বৃদ্ধি পেলে আলুর স্তুপের উচ্চতা কমাতে হবে এবং বায়ু চলাচলের সুব্যবস্থা করতে হবে। চিত্র ৩৯ এ অন্তঃসার রোগে আক্রান্ত আলু দেখানো হয়েছে।



**সারমর্ম ঃ** লেইট ব্লাইট ও শুকনো পচা রোগ ছত্রাক এবং পাতা গুটানো রোগ ভাইরাস দ্বারা হয়। কালো অন্তঃসার রোগ গুদামের অত্যধিক তাপ ও বায়ুর স্বল্পতার দরুন হয়। ব্লাইট রোগে পাতায় প্রথমে পানিভেজা দাগ হয় এবং পরে দাগ ছড়িয়ে বাদামি হয়ে পচে যায়। পাতা থেকে রোগ বৃন্ত ও আলুতে সংক্রমিত হয়। পাতাগুটানো রোগে পাতা কিনারা থেকে উপরের দিকে গুটিয়ে আসে। ব্লাইট রোগ ছত্রাকনাশক ও পাতা গুটানো রোগ কীটনাশক স্প্রে করে নিয়ন্ত্রণ করা হয়। গুদামের তাপ নিয়ন্ত্রণ ও বায়ু চলাচলের ব্যবস্থা করে গুদামজাত রোগ নিয়ন্ত্রণ করা হয়।



## পাঠোত্তর মূল্যায়ন ৪.১

**সঠিক উত্তরের পাশে টিক চিহ্ন (√) দিন।**

১। লেইট ব্লাইট রোগের প্রাথমিক অবস্থার লক্ষণ কোন্‌টি?
- ক) পাতায় আলপিনের মাথার মতো পানিভেজা দাগ পড়ে
- খ) পাতার আগা ও কিনারায় ছোট ছোট পানিভেজা আঁকা বাঁকা দাগ পড়ে
- গ) পাতার কিনারা দিয়ে গোলাকার বাদামি দাগ পড়ে
- ঘ) পাতায় ইতঃস্তত বিক্ষিপ্ত মরিচা রঙের গোলাকার দাগ পড়ে

২। লেইট ব্লাইট রোগ কোন্ আবহাওয়ায় বেশি হয়?
- ক) শুকনো আবহাওয়ায়
- খ) ঠান্ডা ও স্যাঁতসেঁতে আবহাওয়ায়
- গ) ঝড়ো আবহাওয়ায়
- ঘ) উষ্ণ ও আর্দ্র আবহাওয়ায়

৩। লেইট ব্লাইট রোগ দমনের পদ্ধতি কোন্‌টি?
- ক) ভিজে আবহাওয়ায় আলু তুলতে হবে
- খ) জমিতে বেশি পরিমাণে সার প্রয়োগ করতে হবে
- গ) ডায়থেন এম-৪৫ ছত্রাকনাশক ১৫ দিন পরপর স্প্রে করতে হবে
- ঘ) কীটনাশক ছিটিয়ে কীট দমন করতে হবে

৪। আলুর পাতা গুটানো রোগে পাতার অনুফলকে কী ধরনের লক্ষণ প্রকাশ পায়?
- ক) অনুফলক লম্বালম্বিভাবে উপরের দিকে গুটিয়ে আসে
- খ) অনুফলকের কিনারা নিচের দিকে বেঁকে যায়
- গ) অনুফলক লম্বালম্বিভাবে নিচের দিকে গুটিয়ে যায়
- ঘ) অনুফলকের কিনারা ঢেউ খেলানোর মত হয়

৫। আলুর কালো অন্তঃসার রোগ কোন্ পরিবেশে হয়?
- ক) অত্যধিক ঠান্ডায় আলু স্তুপাকারে সংরক্ষণ করলে
- খ) অত্যধিক ঠান্ডায় আলু ছড়িয়ে সংরক্ষণ করলে
- গ) অত্যধিক তাপ ও অপর্যাপ্ত বায়ুতে স্তুপাকারে সংরক্ষণ করলে
- ঘ) অত্যধিক তাপে খোলামেলা স্থানে সংরক্ষণ করলে

৬। আলুর অন্তঃসার কালো হয় কিসের জন্য?
- ক) টেনিন
- খ) মেলানিন
- গ) এনজাইম
- ঘ) টক্সিন

## পাঠ ৪.২ টমোটো গাছের রোগ



**এ পাঠ শেষে আপনি –**

- টমেটো গাছের কতিপয় রোগের কারণ বলতে ও লিখতে পারবেন।
- রোগসমূহের লক্ষণ বর্ণনা করতে পারবেন।
- রোগের দমন পদ্ধতি বলতে ও লিখতে পারবেন।



### টমেটো গাছের লেইট ব্লাইট (Late blight of tomato)

**কারণ ঃ** *Phytophthora infestans* নামক ছত্রাকের আক্রমণে টমোটা গাছের লেইট ব্লাইট রোগ হয়।

**লক্ষণ ঃ** রোগের প্রাথমিক অবস্থায় বয়স্ক পাতার উপর কালচে বাদামি পানিভেজা আঁকাবাঁকা দাগ দেখা দেয়। দাগগুলো দ্রুত বাড়তে থাকে এবং আর্দ্র আবহাওয়ায় কিছু কিছু পাতার নিচের দিকে সাদা সাদা ছত্রাকের বৃদ্ধি দেখতে পাওয়া যায়। ক্রমে রোগ পাতা থেকে কান্ডে এবং কান্ড থেকে টমেটোতে ছড়াতে থাকে। আক্রান্ত কান্ড স্থানে স্থানে কালো বর্ণ ধারণ করে এবং আক্রান্ত স্থানে অনেক সময় কান্ড ভেঙ্গে পড়ে। আর্দ্র আবহাওয়ায় রোগ বিস্তৃত হয়ে গাছ ধূসর বর্ণ হয়ে শুকিয়ে যেতে থাকে। আক্রান্ত টমেটোতে প্রাথমিক অবস্থায় ধূসর পানিভেজা দাগের আবির্ভাব হয়। ঐ দাগ ক্রমশঃ বেড়ে ফলের অনেক অংশে বিস্তৃত হয়ে বাদামি রঙ ধারণ করে এবং উপরিভাগ অনেকটা শক্ত চামড়ার মতো হয়ে যায় ও দাগস্থিত অংশ কুচঁকে যায়। চিত্র ৪০ এ লেইট ব্লাইট রোগে আক্রান্ত টমোটোর পাতা, কান্ড ও ফল দেখানো হয়েছে।

রোগের প্রাথমিক অবস্থায় বয়স্ক পাতার উপর কালচে বাদামি পানিভেজা আঁকাবাঁকা দাগ দেখা দেয়।



চিত্র ৪০ ঃ টমেটোর লেইট ব্লাইট রোগ
বামে- পাতার ওপর কালচে-বাদামি পানিভেজা আঁকাবাঁকা দাগ (রোগের প্রাথমিক পর্যায়)
মাঝে- কান্ড ও টমেটোতে সৃষ্ট দাগ (রোগের শেষের দিকের পর্যায়)
ডানে- রোগগ্রস্ত অংশ দেখতে চামড়ার মতো

**দমন ঃ** আলু গাছে এ রোগ মারাত্তক আকারে দেখা দেয় বিধায় আলু ক্ষেতের কাছাকাছি টমেটোর চাষ করা উচিত নয়। রোগ দেখা দেয়ার সঙ্গে সঙ্গে ডায়থেন এম-৪৫ অথবা বোর্দো মিক্সচার আবহাওয়ার প্রকৃতি অনুযায়ী গাছে ৭-১০ দিন অন্তর অন্তর ছিটাতে হবে। ঠান্ডা (১০-২০°সে.) ও আর্দ্র

আবহাওয়ায় (৯১-১০০% আপেক্ষিক আর্দ্রতা) এ রোগের সংক্রমণ ঘটে এবং পরবর্তীতে এ রোগের বৃদ্ধির জন্য ২১-২৪$^{o}$সে. উষ্ণতা প্রয়োজন হয়। সেজন্য রোগ দেখা দেয়ার আগেই উপরোক্ত আবহাওয়া হলেই ব্যাপকভাবে ওষুধ ছিটানোর ব্যবস্থা করা উচিত।

## ঢলে পড়া (Wilt)

**কারণ ঃ** *Fusarium oxysporum* f. sp. *lycopersici* Ges *Verticillium albo-atrum* নামক ছত্রাকদ্বয় ও *Pseudomonas solanacearum* নামক ব্যাকটেরিয়ার আক্রমণে টমেটো গাছের বিভিন্ন প্রকার ঢলে পড়া রোগ হয়।

*Fusarium* জনিত ঢলে পড়া রোগের ক্ষেত্রে চারা গাছের বয়স্ক পাতাগুলো নিচের দিকে বেঁকে ঢলে পড়ে। ধীরে ধীরে সমস্ত গাছ নেতিয়ে পড়ে ও মরে যায়।

**লক্ষণ ঃ** *Fusarium* জনিত ঢলে পড়া রোগের ক্ষেত্রে চারা গাছের বয়স্ক পাতাগুলো নিচের দিকে বেঁকে ঢলে পড়ে। ধীরে ধীরে সমস্ত গাছ নেতিয়ে পড়ে ও মরে যায়। বড় গাছে যে কোনো সময় এ রোগ হতে পারে। রোগের প্রারম্ভে গাছে নিচের দিক থেকে পাতা হলুদ হয়ে আসতে থাকে। প্রথম প্রথম কান্ডের একপাশের পাতা হলদে হয়ে আসতে থাকে এবং পরে অন্যান্য অংশ হলুদ হয়ে যায়। রোগ বৃদ্ধির সাথে সাথে ক্রমশঃ গাছের নিচের পাতা থেকে আরম্ভ করে উপরের পাতা হলদে হয়ে ঢলে পড়তে থাকে (চিত্র ৪১ দেখুন) এবং সবশেষে সম্পূর্ণ গাছটি মরে যায়। প্রায়ই অন্যান্য ডালে রোগের লক্ষণ দেখা দেওয়ার আগেই একটি ডালকে মরতে দেখা যায়। গাছ ঢলে পড়লেও তার কান্ডে কোনো দাগ বা পচন দেখা যায় না। কিন্তু কান্ডের মধ্যে পানি সঞ্চালন নালিতে গাঢ় বাদামি রঙের দাগ দেখা দেয়। কান্ডে এ দাগ হওয়াটা এ রোগের প্রধান বৈশিষ্ট্য এবং এ রোগ নিরূপনের প্রধান সহায়ক। চিত্র ৪১ এ ফিউজেরিয়াম জনিত উইল্ট রোগে আক্রান্ত টমেটো গাছ দেখানো হয়েছে।



চিত্র ৪১ ঃ টমেটো ফিউজেরিয়াম উইল্ট রোগ
ডানে- গাছের একদিকের ডালের পাতা হলদে হয়ে ঢলে পড়ার পর্যায়
মাঝে- পাতার মধ্যশিরার একপাশের অনুফলক হলুদ হওয়ার পর্যায়
বামে- কান্ডস্থিত বাদামি রঙের পানি সঞ্চালন নালি

*Verticillium* জনিত উইল্ট রোগ অনেকটা *Fusarium* জনিত উইল্ট রোগের ন্যায়। এক্ষেত্রে গাছ দিনের বেলায় গরমের সময় ঢলে পড়ে আবার রাতে সজীব হয়ে ওঠে। প্রথমে বয়স্ক পাতায় লক্ষণ দেখা দেয় এবং ক্রমে উপরের দিকের অল্প বয়স্ক পাতায় লক্ষণ প্রকাশ পেতে থাকে (চিত্র ৪২ দেখুন) এবং শুকিয়ে ঝরে পড়ে। অনুফলকে অনেক সময় V আকৃতির দাগ পড়ে। পাতা ঝরার সময় আগার

পাতাগুলোর কিনারা উপরের দিকে বেঁকে আসে তবে সজীব থাকে। *Verticillium* জনিত উইল্টের

একটি বৈশিষ্ট্য হলো এতে গাছের সকল ডালপালা সমভাবে আক্রান্ত হয় (*Fusarium* জনিত উইল্ট রোগে সব ডাল এক সঙ্গে ঢলে পড়ে না, একটি করে ডালে লক্ষণ প্রকাশ পেতে থাকে এবং মৌসুম শেষ হওয়ার আগেই গাছ মরে যায়)। তবে সুস্থ ডালের ন্যায় ততটা সোজা হয়ে থাকতে পারে না। সাধারণত গাছ মরে না, পুরো মৌসুমেই বেঁচে থাকে কিন্তু গাছ খর্বাকৃতি হয় ও ফল ছোট হয়। রোগের শেষ অবস্থায় ডালের আগার দিকে মাত্র কয়েকটি পাতা সজীব থাকে। *Fusarium* জনিত উইল্ট রোগের ন্যায় কান্ডের মধ্যে টিস্যুতে বাদামি রঙের দাগ পড়ে, তবে এর রঙ অপেক্ষাকৃত গাঢ় হয়। চিত্র ৪২ এ টমেটো গাছের *Verticillium* উইল্ট রোগ দেখানো হয়েছে।



চিত্র ৪২ ঃ টমেটো গাছের *Verticillium* উইল্ট রোগ
উপরে- পাতার আগার দিক থেকে নিচের দিকে
ফ্যাকাশে-হলুদ দাগ হওয়ার পর্যায়
নিচে (ডানে)- সম্পূর্ণ গাছটি ঢলে পড়ার পর্যায়
(বামে)- কান্ডস্থিত বাদামি রঙের পানিসঞ্চালন নালী

*Pseudomonas* ব্যাকটেরিয়াজনিত রোগে গাছের পাতা ও ডাঁটা খুব দ্রুত ঢলে পড়ে এবং গাছ মরে যায়। অনেক সময় মাঠের সব গাছ ঢলে পড়ে মরে যায় (চিত্র ৪৩ দেখুন)। গাছের পাতায় কোনো দাগ পড়ে না। প্রাথমিক অবস্থায় নিম্নাংশের কান্ড লম্বালম্বিভাবে চিরলে তার মজ্জার মধ্যে বাদামি রঙের দাগ দেখা যায় এবং চাপ দিলে সেখান থেকে ধূসর বর্ণের আঁঠালো পদার্থ বের হয়ে আসে। এ তরল পদার্থে

*Pseudomonas* ব্যাকটেরিয়া জনিত রোগে গাছের পাতা ও ডাঁটা খুব দ্রুত ঢলে পড়ে এবং গাছ মরে যায়। অনেক সময় মাঠের সব গাছ ঢলে পড়ে মরে যায়।

অসংখ্য ব্যাকটেরিয়া থাকে। রোগের শেষ অবস্থায় কান্ডের মধ্যবর্তী স্থান ফাঁপা হয়ে যায়। চিত্র ৪৩ এ ব্যাকটেরিয়াজনিত উইল্ট রোগে আক্রান্ত টমোটো গাছ দেখানো হয়েছে।



চিত্র ৪৩ ঃ টমেটোর ব্যাকটেরিয়াজনিত উইল্ট রোগ
বামে- সম্পর্ণ গাছ ঢলে পড়ার পর্যায়
মাঝে- কান্ডের মজ্জা বাদামি ও ফাঁপা
ডানে- সম্পর্ণ মাঠের গাছ ঢলে শুকিয়ে পড়ার পর্যায়

রুট-নট কৃমি মাটিতে থাকলে *Fusarium* জনিত উইল্ট রোগ বেশি হয়। সেজন্য কৃমিনাশক দিয়ে কৃমি ধ্বংস না করে কখনো টমেটোর চাষ করা উচিত নয়।

**দমন ঃ** ঢলে পড়া রোগ দমন করা অত্যন্ত দুরূহ কাজ। আক্রান্ত জমি বীজতলার জন্য কখনো ব্যবহার করা উচিত নয়। মাঠে দুএকটা গাছে রোগ দেখা দেয়ার সঙ্গে সঙ্গে তা উঠিয়ে নষ্ট করতে হবে। আক্রান্ত গাছ উঠানোর পর ঐ স্থানে চারা লাগাতে হলে সেখানকার মাটি ওষুধ দিয়ে শোধন করে নিতে হবে। রুট-নট কৃমি মাটিতে থাকলে *Fusarium* জনিত উইল্ট রোগ বেশি হয়। সেজন্য কৃমিনাশক দিয়ে কৃমি ধ্বংস না করে কখনো টমেটোর চাষ করা উচিত নয়। মাটিতে খুব অল্প পরিমাণে আগাছানাশক ২,৪-ডি প্রয়োগ করে গাছকে খর্বাকৃতি করতে পারলে রোগের প্রকোপ অনেকটা কমে। আসলে রোগ রোগপ্রতিরোধী জাতের চাষ ছাড়া ঢলে পড়া দমন করা অত্যন্ত দুরূহ কাজ।

## মোজাইক (Mosaic) পাতা কোকড়ানো রোগ

**কারণ ঃ** মোজাইক ভাইরাসজনিত রোগ। টমেটোতে টোবাকো মোজাইক ও কিউকাম্বার মোজাইক রোগ হয়ে থাকে। পাতা কোঁকড়ানো রোগ টমেটো লীফ কার্ল ভাইরাস দ্বারা হয়।

পাতা কোঁকড়ানো রোগের প্রধান লক্ষণ হলো আক্রান্ত গাছের পাতা লম্বালম্বি কুকড়ে যায় এবং পরে বটে যায়।

**লক্ষণ ঃ** টোবাকো মোজাইক রোগের দরুন পাতার অনুফলকে হালকা এবং গাঢ় সবুজ রঙের ছোপ ছোপ দাগ পড়ে এবং অনুফলকগুলো গুটিয়ে আসতে থাকে ও পাতা আয়তনে ছোট হয়। কান্ড এবং ফলেও নানা বর্ণের দাগের বিন্যাস ঘটে। ফল আকারে ছোট হয়। কিউকাম্বার মোজাইক ভাইরাসে গাছ খর্বাকৃতি হয় ও পাতা অত্যন্ত বেঁকে যায়। পাতা বিভিন্ন স্থানে খুব চিকন হয়ে বাড়তে থাকে। এ লক্ষণকে ‘Shoestring’ লক্ষণ বলা হয়। পাতা কোঁকড়ানো রোগের প্রধান লক্ষণ হলো আক্রান্ত গাছের পাতা লম্বালম্বি কুকড়ে যায় এবং পরে বটে যায়।

**দমন ঃ** ভাইরাসজনিত এসব রোগ দেখা দেওয়ার সঙ্গে সঙ্গে আক্রান্ত গাছ সংগ্রহ করে মাটিতে পুঁতে বা পুড়িয়ে নষ্ট করতে হবে। মাঠে কাজ করার সময় নানাবিধ যন্ত্রপাতি এবং শরীরের ছোঁয়াচ লেগে রোগ এক গাছ থেকে অন্য গাছে ছড়ায় এবং সেজন্য প্রথমে সুস্থ গাছ নিয়ে কাজ করতে হয়। তামাকেও এ মোজাইক ভাইরাস থাকে এবং সেজন্য জমিতে কাজ করার সময় বিড়ি, সিগারেট খাওয়া

উচিত নয়। কারণ এদের মাধ্যামেও টমেটো গাছে এ রোগের সংক্রমণ ঘটতে পারে। টোবাকো মোজাইক ভাইরাস টমেটো বীজের বহিঃত্বকে সংক্রমণের মাধ্যমে বীজবাহিত হতে পারে। বপনের আগে পাঁচ মিনিট বীজগুলো ননি তোলা দুধে ডুবিয়ে রেখে ঐ ভাইরাস মুক্ত করা যায়। রোগের ভাইরাস শুকনো পাতা, কান্ড ও ফসলের পরিত্যক্ত অংশে বেশ কয়েক বছর বেঁচে থাকতে পারে। এ কারণে ক্ষেত যথাসম্ভব পরিষ্কার রাখতে হবে। জাবপোকা এ রোগ ছড়ায় বিধায় ক্ষেতে তাদেরকে দেখা যাওয়ার সাথে সাথে কীটনাশক ছিটাতে হবে।

### শিকড় গিট (Root knot)

**কারণ ঃ** এ রোগ *Meloidogyne incognita* নামক কৃমির আক্রমণে হয়।

রোগের প্রধান বৈশিষ্ট্য হলো শিকড়ে স্থানে স্থানে ছোট ছোট গোল আলুর মতো গিটের সৃষ্টি হওয়া। গিটগুলো একে অন্যের সাথে মিশে সমস্ত শিকড় ফুলে যায়।



**লক্ষণ ঃ** মাটির উপরে গাছ হলুদ হয়ে আসতে থাকে এবং খর্বাকৃতি হয়। গাছের বৃদ্ধি কমে যায়। অনেক ক্ষেত্রে গাছ মরে যায়। এ রোগের প্রধান বৈশিষ্ট্য হলো শিকড়ে স্থানে স্থানে ছোট ছোট গোল আলুর মতো গিটের সৃষ্টি হওয়া। গিটগুলো একে অন্যের সাথে মিশে সমস্ত শিকড় ফুলে যায়। গিটযুক্ত অংশের উপরিভাগ এবড়ো থেবড়ো মনে হয়। লেন্স বা আতস কাঁচ দিয়ে দেখলে আক্রান্ত অংশের মধ্যে কৃমি ও ডিম দেখতে পাওয়া যায়। পরিণত অবস্থায় কৃমিকে নাসপাতির ন্যায় মনে হয়। চিত্র ৪৪ এ শিকড় গিট রোগে আক্রান্ত টমেটো গাছ দেখানো হয়েছে।

চিত্র ৪৪ ঃ টমেটো গাছের শিকড় গিট রোগ



***অনুশীলন (অপঃরারঃ) :*** *টমেটোর Fusarium ও Verticillium wilt রোগের মধ্যকার পার্থক্য লিখুন।*



**সারমর্ম ঃ** এ পাঠে টমেটো গাছের ছত্রাকজনিত লেইট ব্লাইট ও ঢলে পড়া রোগ, ব্যাকটেরিয়াজনিত ঢলে পড়া রোগ, ভাইরাসজনিত মোজাইক রোগ ও কৃমজনিত শিকড় গিঁট রোগ সম্বন্ধে আলোচনা করা হয়েছে। ব্লাইট রোগে পাতা বাদামি হয়ে পচে যায়। পাতা থেকে রোগ কান্ড ও ফলে ছড়ায়। কান্ডে কালো দাগ হয়ে স্থানে স্থানে ভেঙ্গে পড়ে। ফিউজেরিয়ামজনিত ঢলে পড়া রোগে নিচের দিক থেকে পাতা হলদে হয়ে আসে এবং প্রথম দিকে কান্ডের একপাশের ডাল ঢলে পড়ে। ক্রমে সম্পূর্ণ গাছ ঢলে পড়ে শুকিয়ে মরে যায়। কান্ডে পানি সঞ্চালন নালি বাদামি রঙ ধারণ করে। ব্যাকটেরিয়াজনিত ঢলে পড়া রোগে খুব দ্রুত ক্ষেতের সব গাছ ঢলে পড়ে। ঢলে পড়া রোগ দমনে আক্রান্ত গাছ দেখামাত্র উঠিয়ে নষ্ট করতে হবে, কৃমিনাশক দিয়ে ক্ষেতের কৃমি ধ্বংস করতে হবে এবং রোগপ্রতিরোধী জাতের গাছ লাগাতে হবে।



## পাঠোত্তর মূল্যায়ন ৪.২

**সঠিক উত্তরের পাশে টিক চিহ্ন (√) দিন।**

১। কোন্ জীবাণু দ্বারা টমেটোর লেইট ব্লাইট রোগ হয়?

ক) *Phytophthora palmivora*
খ) *Phytophthora infestans*
গ) *Phytophthora parasitica*
ঘ) *Phytophthora colocasiae*

২। লেইট ব্লাইট রোগের প্রাথমিক লক্ষণ কোন্টি?

ক) কচি পাতায় কালচে পানিভেজা আঁকাবাঁকা দাগ পড়া
খ) বয়স্ক পাতায় কালচে পানিভেজা আঁকাবাঁকা দাগ পড়া
গ) পাতায় বাদামি রঙের গোলাকার দাগ পড়া
ঘ) পাতায় হলুদ বলয় দ্বারা ঘেরা বাদামি রঙের দাগ পড়া

৩। *Fussarium* জনিত ঢলে পড়া রোগের প্রাথমিক লক্ষণ কোন্টি?

ক) কান্ডের নিচের দিক থেকে একপাশের পাতা হলুদ হয়ে আসতে থাকে
খ) গাছে উপরের দিক থেকে পাতা হলুদ হয়ে আসে
গ) কান্ডের উভয়পাশের পাতা হলুদ হয়ে আসতে থাকে
ঘ) কান্ডের সব ডাল ও পাতা দ্রুত ঢলে পড়তে থাকে

৪। *Fusarium* জনিত ঢলে পড়া রোগের প্রধান বৈশিষ্ট্য কী?

ক) কান্ডে উপত্বকের নিচের টিস্যু বাদামি রঙ ধারণ করে
খ) কান্ডে ফ্লোয়েম টিস্যু গাঢ় বাদামি রঙ ধারণ করে
গ) কান্ডে জাইলেম টিস্যুতে গাঢ় বাদামি রঙের দাগ পড়ে
ঘ) কান্ডে জাইলেম টিস্যু হলুদ হয়ে যায়

৫। নিচের কোন্ ফসলের সাথে শস্যপর্যায় অবলম্বন করে টমেটোর শিকড় গিট রোগ দমনের চেষ্টা করা হয়?

ক) ধান
খ) পাট
গ) পেঁয়াজ
ঘ) বেগুন

৬। টমেটোর মোজাইক রোগ কীভাবে বিস্তারলাভ করে?

ক) বীজের মাধ্যমে
খ) জাব পোকার মাধ্যমে
গ) পানির মাধ্যমে
ঘ) বাতাসের মাধ্যমে

## পাঠ ৪.৩ ঢেঁড়শ গাছের রোগ



**এ পাঠ শেষে আপনি –**

- ঢেঁড়শ গাছের কয়েকটি ক্ষতিকর রোগের জীবাণুর নাম বলতে ও লিখতে পারবেন।
- রোগসমূহের লক্ষণ বর্ণনা করতে পারবেন।
- এসব রোগের দমন পদ্ধতি আলোচনা করতে পারবেন।



### হলদে মোজাইক (Yellow mosaic)

**কারণ ঃ** এক প্রকার ভাইরাসের সংক্রমণে এ রোগ হয়।

হলদে মোজাইক রোগের প্রাথমিক অবস্থায় পাতায় শিরাগুলো হলদে হয়ে যায় কিন্তু দুশিরার মধ্যবর্তী অংশ সবুজ থাকে।

**লক্ষণ ঃ** যে কোনো বয়সের গাছে এ রোগ হতে পারে। হলদে মোজাইক রোগের প্রাথমিক অবস্থায় পাতায় শিরাগুলো হলদে হয়ে যায় কিন্তু দুশিরার মধ্যবর্তী অংশ সবুজ থাকে। এর ফলে শিরাগুলোকে স্পষ্ট দেখায়। রোগের প্রকোপ বেশি হলে কচি পাতাগুলো সম্পূর্ণ হলুদ বর্ণ ধারণ করে বা আগার দিকের পাতা ফ্যাকাশে সাদা হয়ে যায়, পাতা ছোট এবং বেটে হয়। গাছে ফুল আসতে বিলম্ব হয় এবং কম আসে। গাছে ঢেঁড়শ হলেও তা ছোট, শক্ত এবং ফ্যাকাশে সাদা হয়। এসব ঢেঁড়শের উপরটা এবড়ো থেবড়ো দেখায়। ফলে তার আকৃতি খারাপ হয়ে যায়। চিত্র ৪৫ এ মোজাইক রোগে আক্রান্ত ঢেঁড়শ গাছ দেখানো হয়েছে।



**দমন ঃ** ক্ষেতে রোগাক্রান্ত গাছ প্রাথমিক অবস্থায় তুলে পুড়িয়ে ফেলতে হয়। এর ফলে জমিতে রোগের আক্রমণ কম হয়। এ রোগ *Bemisia tabaci* নামক পতঙ্গ মারফত বিস্তার লাভ করে। এ জন্য কীটনাশক ওষুধ মাঝে মাঝে ছিটিয়ে পোকা দমন করতে হয়। বর্তমানে আমাদের দেশে কোনো কোনো ঢেঁড়শ গাছে এ রোগ হতে দেখা যায় না বা হলেও শেষ বয়সে হয়। অতএব, এসব রোগপ্রতিরোধী জাতের ঢেঁড়শের চাষ করলে রোগ দমন সহজতর হয়।

চিত্র ৪৫ ঃ ঢেঁড়শের হলদে মোজাইক রোগ
(হলুদ শিরাযুক্ত পাতা লক্ষণীয়)

### পাতার দাগ (Leaf spot)

*Alternaria hibiscinum* নামক ছত্রাকের আক্রমণে পাতায় বিভিন্ন আয়তনের গোলাকার, বাদামি ও চক্রাকারে রেখাযুক্ত দাগ উৎপন্ন হয়।

**কারণ ঃ** কয়েক প্রকার ছত্রাকের আক্রমণে ঢেঁড়শ গাছের পাতায় দাগের সৃষ্টি হয়। এদের মধ্যে *Alternaria, Cercospora* এবং *Phyllosticta* উল্লেখযোগ্য।

**লক্ষণ ঃ** *Alternaria hibiscinum* নামক ছত্রাকের আক্রমণে পাতায় বিভিন্ন আয়তনের গোলাকার, বাদামি ও চক্রাকারে রেখাযুক্ত দাগ উৎপন্ন হয়। দাগে কালো গুড়োর ন্যায় জীবাণুর উপস্থিতি দেখা যায়। সাধারণত দুর্বল গাছে এ রোগ বেশি হয়।

*Cercospora malayensis* দ্বারা আক্রান্ত পাতায় লালচে রঙের কিনারাযুক্ত ধূসর বর্ণের দাগ উৎপন্ন হয়।

*Phyllosticta hibiscinum* ছত্রাক বড় বড় দাগ উৎপন্ন করে। এ দাগের মধ্যস্থল ধূসর বর্ণের হয়। পাতার উভয় পার্শ্বে ছত্রাকের কালো কালো পিকনিডিয়া উৎপন্ন হতে দেখা যায়।

**দমন ঃ** এ রোগগুলো তেমন গুরুত্বপূর্ণ নয় বলে দমনের বিশেষ কোনো প্রচেষ্টা নেয়া হয় না। তবে রোগ দেখা দিলে ডায়থেন এম-৪৫, রোভরাল প্রভৃতি ছত্রাকনাশক ছিটানে হয়।

**এনথ্রাকনোজ রোগ**

**কারণ ঃ** ঢেঁড়শের এনথ্রাকনোজ রোগ *Colletotrichum dematium* নামক ছত্রাকের আক্রমণে হয়।

**লক্ষণ ঃ** এনথ্রাকনোজ রোগে প্রাথমিক অবস্থায় ঢেঁড়শের উপরে আগার দিকে বা স্থানে স্থানে বাদামি দাগ সৃষ্টি হতে দেখা যায়। ক্রমে ঐ দাগ বিস্তৃত হয়ে গোটা ঢেঁড়শ কালচে হয়ে যায়। আক্রান্ত ঢেঁড়শের খোসার ওপর অসংখ্য কালো কালো বিন্দু দেখতে পাওয়া যায়। এসব বিন্দু ছত্রাকের স্পোর ধারক এসারভুলাস দ্বারা গঠিত। হাত আতস কাঁচ (hand lense) দ্বারা এসব বিন্দুকে দেখলে তাতে কালো রঙের কাঁটার মতো এক প্রকার অঙ্গ বা সিটা পাওয়া যায়। সিটা এ রোগের ছত্রাকের একটি বৈশিষ্ট্য। রোগ বেশি হলে ঢেঁড়শ নষ্ট হয়ে যায় ও খাওয়ার অনুপোযুক্ত হয়ে পড়ে। চিত্র ৪৬ এ এনথ্রাকনোজ রোগে আক্রান্ত ঢেঁড়শ দেখানো হয়েছে।

এনথ্রাকনোজ একটি বীজবাহিত রোগ। এজন্য রোগমুক্ত এলাকা থেকে বীজ সংগ্রহ করে ছত্রাকনাশক দ্বারা শোধন করার পর জমিতে লাগাতে হবে।

**দমন ঃ** এনথ্রাকনোজ একটি বীজবাহিত রোগ। এজন্য রোগমুক্ত এলাকা থেকে বীজ সংগ্রহ করে ছত্রাকনাশক দ্বারা শোধন করার পর জমিতে লাগাতে হবে। গাছে ঢেঁড়শ হওয়ার পর ডায়থেন এম-৪৫, রোভরাল অথবা অন্য কোনো ছত্রাকনাশক কয়েকবার স্প্রে করতে হবে। বিশেষ করে বীচনের জন্য রক্ষিত ঢেঁড়শে স্প্রে অত্যাবশ্যক।

চিত্র ৪৬ ঃ ঢেঁড়শের এনথ্রাকনোজ রোগ
ডানে- ঢেড়শের আগার দিকে বাদামি লম্বাটে দাগ
(রোগের প্রাথমিক পর্যায়)
বামে- ঢেড়শের কালো বর্ণ ধারণ (রোগের শেষের দিকের পর্যায়)

**সারমর্ম ঃ** ঢেঁড়শ গাছের রোগের মধ্যে হলদে মোজাইক খুবই মারাত্তক রোগ। এ রোগে পাতায় শিরা হলদে হয়ে যায়। এনথ্রাকনোজ রোগে ঢেঁড়শ কালচে হয়ে নষ্ট হয়ে যেতে পারে। মোজাইক রোগ দমনে কীটনাশক ছিটাতে হবে ও রোগ সহনশীল জাতের ঢেঁড়শের চাষ করতে হবে। এনথ্রাকনোজ রোগ দমনে রোগমুক্ত এলাকার বীজ শোধন করে বপন করতে হবে এবং প্রয়োজন অনুসারে ছত্রাকনাশক স্প্রে করতে হবে।

## পাঠোত্তর মূল্যায়ন ৪.৩



**সঠিক উত্তরের পাশে টিক চিহ্ন (√) দিন।**

১। ঢেঁড়শের হলদে মোজাইক রোগের লক্ষণ কোন্‌টি?

ক) পাতার শিরাগুলো হলদে হয়ে যায় কিন্তু দুশিরার মধ্যবর্তী অঞ্চল সবুজ থাকে

খ) পাতার শিরাগুলো হলদে হয়ে যায় কিন্তু দুশিরার মধ্যবর্তী অঞ্চল বাদামি হয়ে যায়

গ) পাতার শিরাগুলো হলদে হয়ে যায় কিন্তু দুশিরার মধ্যবর্তী অঞ্চল মরিচা রঙ ধারণ করে

ঘ) পাতার শিরাগুলো বাদামি হয়ে যায় কিন্তু দুশিরার মধ্যবর্তী অঞ্চল হলুদ বর্ণ ধারণ করে

২। হলুদ মোজাইক রোগে ঢেঁড়শ গাছে ফুল কেমন হয়?

ক) ফুল আগে আসে ও কম হয়

খ) ফুল আগে আসে ও বেশি হয়

গ) ফুল বিলম্বে হয় এবং কম হয়

ঘ) ফুল বিলম্বে হয় এবং বেশি হয়

৩। ঢেঁড়শ গাছে *Alternaria* কী ধরনের দাগ সৃষ্টি করে?

ক) মাকুর মতো ধ সর বর্ণের

খ) গোলাকার বাদামি বর্ণের

গ) গোলাকার, বাদামি ও চক্রাকার রেখাযুক্ত

ঘ) গোলাকার, বাদামি ও হলুদ বলয়যুক্ত

৪। ঢেঁড়শের হলদে মোজাইক রোগ দমনার্থে কী করা উচিত?

ক) বীজকে শোধন করে বপন করতে হবে

খ) গাছের পরিত্যক্ত অংশ নষ্ট করতে হবে

গ) জমিতে নাইট্রোজেন সার কম দিতে হবে

ঘ) কীটনাশক ছিটিয়ে ভাইরাসবাহক পোকা ধ্বংস করতে হবে

## পাঠ ৪.৪ কুমড়া গাছের রোগ



**এ পাঠ শেষে আপনি–**

- কুমড়া গাছের কতিপয় রোগের জীবাণুর নাম বলতে ও লিখতে পারবেন।
- বর্ণিত রোগসমূহের লক্ষণ বর্ণনা করতে পারবেন।
- রোগের দমন পদ্ধতি সম্বন্ধে বলতে ও লিখতে পারবেন।



### পাউডারি মিলডিউ (Powdery mildew)

**কারণ ঃ** কুমড়া গাছের পাউডারি মিলডিউ রোগ *Erysiphe cichoracearum* নামক ছত্রাকের আক্রমণে হয়।

**লক্ষণ ঃ** গাছে নিচের বয়স্ক পাতায় প্রথমে ছোট ছোট ইতঃস্তত বিক্ষিপ্ত সাদা সাদা গুঁড়োযুক্ত ফোলা ফোলা গোলাকার দাগ সৃষ্টি হয়। পাতার নিচ থেকে দাগগুলোকে ঈষৎ হলদে মনে হয়। রোগ বৃদ্ধির সাথে সাথে দাগ বাদামি রঙ ধারণ করতে থাকে। অবশেষে পাতা নিস্তেজ হয়ে মরে শুকিয়ে যায়।

শুকনো ও ঠান্ডা আবহাওয়ায় রোগের প্রকোপ বেশি হয় এবং গাছের লতা ও কান্ডও আক্রান্ত হয়ে প্রথমে সাদা ও পরে বাদামি হয়ে যায়।

পাউডারি মিলডিউ রোগ দমনের জন্য ভোরে শিশির থাকা অবস্থায় গাছে খুব মিহি গন্ধক গুঁড়ো ছড়াতে হয়।

**দমন ঃ** পাউডারি মিলডিউ রোগ দমনের জন্য ভোরে শিশির থাকা অবস্থায় গাছে খুব মিহি গন্ধক গুঁড়ো ছড়াতে হয়। মিলডেক্স, ডাইনোক্যাপ, কেরাথেন প্রভৃতি ওষুধ পানির সাথে মিশিয়ে প্রতি মাসে ২-৩ বার করে ছিটিয়েও ভালো ফল পাওয়া যায়।

### ঢলে পড়া (Wilt)

**রোগের কারণ ঃ** *Erwinia tracheiphila* নামক ব্যাকটেরিয়ার অথবা *Fusarium oxysporum* নামক ছত্রাকের আক্রমণে কুমড়ার এ রোগ হয়।

**লক্ষণ ঃ** ব্যাকটেরিয়াজনিত ঢলে পড়া রোগে প্রাথমিকভাবে একটি একটি করে গাছের পাতা ঢলে পড়তে থাকে। ক্রমে একদিকের ডালের পাতা থেকে আরম্ভ করে সম্পূর্ণ গাছটি ঢলে পড়ে। ঢলে পড়া গাছটি রাতে কিছুটা সতেজ হয়ে উঠে কিন্তু পরবর্তীতে দিনের বেলায় রোদে আবার ঢলে পড়ে এবং কিছু দিনের মধ্যে সম্পূর্ণ গাছটি মরে যায়। গাছ মরার পূর্ব পর্যন্ত পাতায় কোনো প্রকার দাগ পড়ে না। রোগের প্রাথমিক অবস্থায় কান্ডের গোড়ার দিক লম্বালম্বিভাবে চিরে ফেলে তার মধ্যে গাঢ় বাদামি-কালচে দাগ দেখতে পাওয়া যায়। আড়াআড়িভাবে কেটে কান্ডকে চাপ দিলে ভাসকুলার টিস্যু থেকে সাদাটে তরল আঁঠালো পদার্থ বের হয়ে আসে। এ তরল পদার্থে অসংখ্য ব্যাকটেরিয়া থাকার জন্য হাত দিয়ে স্পর্শ করলে আঁঠালো ও চটচটে মনে হয়। ভাসকুলার টিস্যুতে আঁঠালো পদার্থ তৈরি হওয়া ব্যাকটেরিয়াজনিত ঢলে পড়া রোগের প্রধান বৈশিষ্ট্য।

ভাসকুলার টিস্যুতে আঁঠালো পদার্থ তৈরি হওয়া ব্যাকটেরিয়াজনিত ঢলে পড়া রোগের প্রধান বৈশিষ্ট্য।

*Fusarium* জনিত ঢলে পড়া রোগে গাছে লতার বৃদ্ধি কমে যায় এবং পাতাসহ লতা হলদে হয়ে ঢলে পড়ে এবং শুকিয়ে মরে যায়। মাটিসংলগ্ন স্থানে কান্ডের একপাশে প্রথমে পানিভেজা দাগ পড়ে। ক্রমে ঐ দাগ হলুদ ও গাঢ় বাদামি রঙ ধারণ করে। গাছের একপাশের লতায় প্রথম লক্ষণ দেখা দেয়াটা এ রোগের বৈশিষ্ট্য। আক্রান্ত অংশ লম্বালম্বিভাবে কাটলে তার পানি সঞ্চালন নালীতে বাদামি রঙের দাগ দেখতে পাওয়া যায়।

*Fusarium*জনিত ঢলে পড়া রোগ দমনার্থে আক্রান্ত গাছ দেখামাত্রই উঠিয়ে নষ্ট করতে হবে ও মাটি ৪% ফরমালিন দ্রবণ দিয়ে ভিজিয়ে ছত্রাককে ধ্বংস করার চেষ্টা করতে হবে।

**দমন ঃ** ব্যাকটেরিয়াজনিত রোগের ব্যাকটেরিয়া কিউকাম্বার বিটল-এ বেঁচে থাকে এবং খাদ্য আহরণের সময় গাছে ব্যাকটেরিয়া সংক্রমণ করে। এ কারণে বাহক বিটল কীটনাশক স্প্রে করে ধ্বংস করাই এ রোগের প্রধান দমন ব্যবস্থা। এছাড়া আক্রান্ত গাছ চেনা মাত্রই উঠিয়ে নষ্ট করতে হবে।

*Fusarium* জনিত ঢলে পড়া রোগ দমনার্থে আক্রান্ত গাছ দেখামাত্রই উঠিয়ে নষ্ট করতে হবে এবং সেখানকার মাটি ৪% ফরমালিন দ্রবণ দিয়ে ভিজিয়ে ছত্রাককে ধ্বংস করার চেষ্টা করতে হবে। রোগাক্রান্ত জমিতে ব্যবহৃত যন্ত্রপাতিও অন্যত্র ব্যবহার করার আগে ফরমালিনে শোধন করে নেওয়া উচিত।

## মোজাইক (Mosaic)

**কারণ ঃ** কিউকাম্বার মোজাইক ভাইরাস দ্বারা এ রোগ হয়।

মোজাইক রোগে বয়স্ক গাছের পাতায় হলুদ ও সবুজের ছিট ছিট দাগের নক্সা দেখা যায় কিন্তু শিরা সবুজ থাকে।

**লক্ষণ ঃ** চারা গাছ থেকে আরম্ভ করে বিভিন্ন বয়সের গাছে এ রোগ হতে পারে। বীজপত্রী পর্যায়ে চারাগাছ আক্রান্ত হলে গাছ বাড়ে না, বীজপত্রী ঢলে কিংবা হলদে হয়ে গাছটি মরে যায়। বয়স্ক গাছের পাতায় হলুদ ও সবুজের ছিট ছিট দাগের নক্সা দেখা যায় কিন্তু শিরা সবুজ থাকে। পাতা ছোট হয় এবং কুকড়ে যায়। পাতার কিনারাগুলো আঁকাবাঁকা হয়ে কুকড়ে যায়। পাতা কোকড়ানো অংশে সবুজ রঙের ফোস্কার মতো উচু হয়ে ওঠে। কুমড়ায় হালকা সবুজ অথবা সাদা ছোপ ছোপ দাগ ফোস্কার মতো উঁচু হয়ে গাঢ় সবুজ দাগের মধ্যে ছড়িয়ে মোজাইক নক্সার সৃষ্টি করে। লতার আগার দিকের পর্বমধ্য স্বাভাবিকভাবে বৃদ্ধি না পাওয়ায় ঐ স্থানে অনেক পাতা গুচ্ছাকারে অবস্থান করে রোসেটিং লক্ষণ সৃষ্টি করে। এ রোগের ভাইরাস বীজবাহিত। মাঠে রোগটি এফিড ও কিউকাম্বার বিটল (১২ দাগ যুক্ত) দ্বারা ছড়ায়। কুমড়া আহরণের সময় ক্ষেতমজুরের হাতের নাড়াচাড়ার মাধ্যমে ভাইরাস বিভিন্ন গাছে বিস্তার লাভ করে।

**দমন ঃ** রোগটি বীজবাহিত হওয়ায় বীজকে ৫৫° সে. উষ্ণতায় এক ঘন্টা রেখে বীজের মধ্যস্থিত ভাইরাসকে নিষ্ক্রিয় করা হয়। রোগের বিস্তার রোধকল্পে কীটনাশক স্প্রে করে ক্ষেতের বিটিল এবং জাব পোকা ধ্বংস করতে হয়।

## এনথ্রাকনোজ (Anthracnose)

**কারণ ঃ** এ রোগ *Colletotrichum lagenarium* নামক ছত্রাকের আক্রমণে হয়।

এনথ্রাকনোজ রোগের শেষ পর্যায়ে আক্রান্ত অংশের টিস্যুতে স্থানে স্থানে গোলাকার, লম্বাটে বিভিন্ন আকারের ফাটল সৃষ্টি হতে দেখা যায়।



**লক্ষণ ঃ** এ রোগে পাতায় প্রথমে পানিভেজা দাগের আবির্ভাব হয়। ক্রমে দাগ বড় ও হলদে হয়ে বাদামি রঙ ধারণ করে। শেষ পর্যায়ে আক্রান্ত অংশের টিস্যুতে স্থানে স্থানে গোলাকার, লম্বাটে বিভিন্ন আকারের ফাটল সৃষ্টি হতে দেখা যায়। পাতার বৃন্ত ও লাতাকান্ডে প্রথমে লম্বা ধরনের পানিভেজা ক্ষতের সৃষ্টি হয়। এ ক্ষত পরবর্তীতে বাদামি রঙ ধারণ করে। কচি কচি কুমড়াও রোগে আক্রান্ত হয়ে মরে যায়। বয়স্ক কুমড়ায় বড় আকারের কালো কিনারাযুক্ত ডুবা (Sunken) দাগের সৃষ্টি হয়। এসব দাগের মাঝে ঘিয়ে-পীত বর্ণের এক প্রকার আঁঠালো পদার্থ জমতে দেখা যায়। চিত্র ৪৭ এ এনথ্রাকনোজ রোগে

চিত্র ৪৭ ঃ কুমড়া গাছের এনথ্রাকনোজ রোগ
উপরে- রোগের প্রাথমিক পর্যায়ের দাগ
নিচে- রোগের শেষের দিকের পর্যায়ের দাগ

আক্রান্ত  কুমড়া গাছ দেখানো হয়েছে।

**দমন ঃ** ছত্রাক বীজ ও গাছের পরিত্যক্ত অংশে অবসর যাপন করে বেঁচে থাকে এবং পানির ছিটায় ছড়ায়। এ কারণে বীজ লাগানোর আগে ব্রাসিকল অথবা ক্যাপটান (প্রতি কেজি বীজে ২৫ গ্রাম) দ্বারা শোধন করে নিতে হবে। ফসল তোলার পর তার যাবতীয় পরিত্যক্ত অংশসমূহ সংগ্রহ করে পুড়িয়ে ফেলতে হবে। গাছে কুমড়া ধরার পর মাঝে মাঝে ডায়থেন এম-৪৫ বা ব্যাভিস্টিন পানিতে মিশিয়ে (প্রতি লিটারে ১ গ্রাম) স্প্রে করতে হবে।



**সারমর্ম ঃ** পাউডারি মিলডিউ রোগে কচি পাতায় ফোলা ফোলা সাদা গুড়োযুক্ত দাগ পড়ে, ফিউজেরিয়ামজনিত ঢলে পড়া রোগে গাছের এক পাশের পাতা প্রথমে ঢলে পড়ে এবং ক্রমে অন্যান্য লতায় রোগ ছড়িয়ে সম্পূর্ণ গাছ ঢলে মরে যায়। মোজাইক রোগে পাতায় হলুদ ও সবুজ রঙের ছিটা ছিটা দাগ পড়ে এবং ব্যাকটেরিয়াজনিত ঢলে পড়া রোগে সম্পূর্ণ গাছ দ্রুত ঢলে পড়ে শুকিয়ে মরে যায়। ছত্রাকনাশক ছিটিয়ে মিলডিউ ও এনথ্রাকনোজ রোগ দমন করতে হয়। কীটনাশক ছিটিয়ে মোজাইক রোগ এবং রোগ সঞ্চলনশীল জাতের গাছ লাগিয়ে ও শস্য পর্যায়ে অন্যান্য ফসল চাষ করে ঢলে পড়া রোগ দমন করা হয়।



## পাঠোত্তর ম ল্যায়ন ৪.৪

**সঠিক উত্তরের পাশে টিক (√) চিহ্ন দিন।**

১। কুমড়া গাছের পাউডারি মিলডিউ রোগের প্রাথমিক লক্ষণ কোন্‌টি?
- ক) কচি পাতায় ফোলা ফোলা সাদা গুড়োযুক্ত দাগ পড়ে
- খ) কচি পাতায় ফোলা ফোলা বাদামি গুড়োযুক্ত দাগ পড়ে
- গ) কচি পাতায় ডুবা ধরনের বাদামি দাগ পড়ে
- ঘ) কচি পাতায় ডুবা ধরনের কালচে দাগ পড়ে

২। পাউডারি মিলডিউ রোগের শেষ পর্যায়ে সাদা গুঁড়োযুক্ত দাগের রঙ কী ধরনের হয়?
- ক) সাদাই থেকে যায়
- খ) কালচে হয়ে যায়
- গ) বাদামি হয়ে যায়
- ঘ) লালচে হয়ে যায়

৩। ব্যাকটেরিয়াজনিত ঢলে পড়া রোগে ভাসকুলার টিস্যুর রঙ কেমন দেখায়?
- ক) পীত বর্ণ
- খ) হলুদ বর্ণ
- গ) বাদামি বর্ণ
- ঘ) গাঢ় বাদামি-কালচে বর্ণ

৪। ব্যাকটেরিয়াজনিত ঢলে পড়া রোগ দ্বারা আক্রান্ত গাছের কর্তিত কান্ড চাপ দিলে কী ধরনের রস বের হয়?
- ক) কালচে রঙের রস
- খ) হলদে রঙের রস
- গ) বাদামি রঙের রস
- ঘ) সাদাটে তরল আঁটালো রস

৫। ফিউজেরিয়ামজনিত ঢলে পড়া রোগের বৈশিষ্ট্য কোন্‌টি?
- ক) সম্পূর্ণ গাছের লতা একসঙ্গে ঢলে পড়ে
- খ) গাছের আগার দিকের লতা ঢলে পড়ে
- গ) গাছের একপাশের লতা ঢলে পড়ে
- ঘ) গাছের গোড়ার দিকে লতা ঢলে পড়ে

৬। কুমড়ার মোজাইক রোগের লক্ষণ কোন্‌টি?
- ক) বয়স্ক গাছের লতা হলদে হয়ে যায়
- খ) বয়স্ক গাছের লতায় হলুদ ও সবুজের ছিটা দাগ পড়ে
- গ) চারা গাছের পাতা হলদে হয়ে যায়
- ঘ) চারা গাছের পাতা বাদামি হয়ে যায়

## পাঠ ৪.৫ শিম গাছের রোগ



**এ পাঠ শেষে আপনি –**

- শিম গাছের কয়েকটি রোগের কারণ বলতে ও লিখতে পারবেন।
- শিম গাছের রোগসমূহের লক্ষণ বর্ণনা করতে পারবেন।
- শিম গাছের রোগের দমন ব্যবস্থা সম্বন্ধে বলতে ও লিখতে পারবেন।



### মোজাইক (Mosaic)

**কারণ ঃ** শিম গাছের মোজাইক রোগ একটি ভাইরাসজনিত রোগ।

মোজাইক আক্রান্ত শিম গাছের পাতায় পর পর হালকা ও গাঢ় সবুজ এবং হলদে রঙের দাগ পড়ে।

**লক্ষণ ঃ** মোজাইক আক্রান্ত শিম গাছের পাতায় পর পর হালকা ও গাঢ় সবুজ এবং হলদে রঙের দাগ পড়ে। গাঢ় সবুজ অংশ হালকা সবুজ অংশ থেকে দ্রুত বৃদ্ধি পায়। এর ফলে পাতা কুঁচকে যায়। এ কুঞ্চন পাতার মধ্যশিরা বরাবরই বেশি হয় এবং কিনারা নিচের দিকে বেঁকে যায়। এ রোগে গাছ মরে না এবং মৌসুমের শেষ পর্যন্ত এভাবেই বেঁচে থাকে। মৌসুমের শেষের দিকে রোগ হলে কেবল কচি কচি পাতা কুঞ্চিত হয় কিন্তু অন্যান্য অংশ সুস্থ মনে হয় এবং স্বাভাবিকভাবে শিম হয়। কিন্তু মৌসুমের প্রারম্ভে রোগ হলে গাছে কদাচিৎ শিম ধরে। চিত্র ৪৮ এ মোজাইক রোগে আক্রান্ত ছিম গাছ দেখানো হয়েছে।



**দমন ঃ** বীজে ভাইরাস সজীব থাকে। এ কারণে রোগমুক্ত এলাকা থেকে বীজ সংগ্রহ করতে হবে। আক্রান্ত গাছ সংগ্রহ করে দূরে নষ্ট করে ফেলতে হবে। জাব পোকা দ্বারা এ রোগ বিস্তৃত হয় বিধায় কীটনাশক স্প্রে করে ঐ পোকা ধ্বংস করতে হবে। এছাড়া রোগ সহনশীল জাতের গাছের বীজ লাগানোর চেষ্টা করতে হবে।

চিত্র ৪৮ ঃ শিম গাছের মোজাইক রোগ
(পাতায় হলুদ ও সবুজ রঙের ছোপ ছোপ দাগ লক্ষণীয়)

### এনথ্রাকনোজ (Antharacnose)

**কারণ ঃ** *Colletotrichum lindemuthianum* নামক ছত্রাকের আক্রমণে এ রোগ হয়।

এনথ্রাকনোজ রোগে আক্রান্ত শিম গাছের পাতার বৃন্ত ও কান্ডে কালো কালো ডুবা (Sunken) ধরনের দাগ হয়। অনেক স্থানে আক্রান্ত পাতা ও ডগা ভেঙ্গে পড়ে।

**লক্ষণ ঃ** যে কোনো বয়সের গাছে এ রোগ হতে পারে। পাতা আক্রান্ত হলে উপরে লাল বা কালো রঙের দাগ পড়ে। পাতার বৃন্ত ও কান্ডে কালো কালো ডুবা (Sunken) ধরনের দাগ হয়। অনেক স্থানে আক্রান্ত পাতা ও ডগা ভেঙ্গে পড়ে। শিমের ওপর বাদামি রঙের আঁকাবাঁকা দাগ হয় এবং ত্বকে কিছুটা ডুবা অবস্থায় থাকে। শুকনো আবহাওয়ায় শিমের বীজে কালো কালো দাগ উৎপন্ন হয়। একাধিক দাগ পরস্পরের সঙ্গে মিশে বীজাবরণের অর্ধেক অংশ ঢেকে ফেলে। চিত্র ৪৯ এ এনথ্রাকনোজ রোগে আক্রান্ত শিম গাছ দেখানো হয়েছে।



চিত্র ৪৯ ঃ শিমের এনথ্রাকনোজ রোগ
(কালচে দাগযুক্ত পাতা)

**দমন ঃ** বীজ ও ফসলের পরিত্যক্ত অংশে ছত্রাক বেঁচে থাকে এবং পরবর্তী মৌস মে রোগ সংক্রমণ ঘটায় বিধায় রোগমুক্ত এলাকা থেকে নীরোগ ও সুস্থ বীজ সংগ্রহ করে ছত্রাকনাশক দিয়ে শোধনের পর বপন করতে হবে। শস্য আহরণের পর পরিত্যক্ত অংশসমূহ সংগ্রহ করে অন্যত্র নষ্ট করতে হবে। গাছে রোগ দেখা দিলেই সঙ্গে সঙ্গে ছত্রাকনাশক স্প্রে করতে হবে।

## পাতার দাগ (Leaf spot)

**কারণ ঃ** *Cercospora cruenta* এবং *Alternaria tenuis* নামক ছত্রাকদ্বয়ের আক্রমণে পাতার দাগ ধরা রোগ হয়।

**লক্ষণ ঃ** *Cercospora* জনিত রোগে পাতার উপর আঁকাবাঁকা ছোট ছোট কালচে বাদামি রঙের দাগ হয়। কিন্তু আক্রান্ত অংশের নিচের দিক ধূসর বর্ণ মনে হয়। রোগ বেশি হলে ডালপালায় এবং শিমেও এ ধরনের দাগ হতে দেখা যায়। অনেক সময় আক্রান্ত গাছের অনেক শিমও ঝরে পড়ে।

*Alternaria* জনিত দাগ প্রাথমিকভাবে ছোট, আঁকাবাঁকা ও লালচে-বাদামি রঙের হয়। দাগ বড় হওয়ার সাথে সাথে গোলাকার হয়ে যায় এবং দাগের মধ্যে অনেকগুলো বৃত্তাকার রেখা বেশ পরিস্ফুট হয়ে ওঠে। বয়স্ক দাগের মধ্যভাগ ধূসর ও কিনারা কালো রঙ ধারণ করে। অনেক সময় এসব দাগের মাঝখানটা খসে পড়ে ছিদ্রের সৃষ্টি করে। দাগের এ ধরনের ছিদ্রকে “শট হোল” বলে। বেশি আক্রান্ত গাছের পাতা মরে যায় এবং মাঝে মাঝে কান্ডে এবং পাতার বোঁটায়ও ছোট লম্বাটে ধরনের দাগ হয়।

*Cercospora* জনিত রোগে পাতার উপর আঁকাবাঁকা ছোট ছোট কালচে বাদামি রঙের দাগ হয়। কিন্তু *Alternaria* জনিত দাগ প্রাথমিকভাবে ছোট, আঁকাবাঁকা ও লালচে-বাদামি রঙের হয়।

**দমন ঃ** রোগসহনশীল জাতের শিমের বীজ সংগ্রহ করে চাষ করার চেষ্টা করতে হবে। মাঠে রোগ দেখা দেওয়ার সাথে সাথে ছত্রাকনাশক কয়েকবার স্প্রে করতে হবে।



**সারমর্ম ঃ** এনথ্রাকনোজজনিত দাগ কিছুটা ডুবা ধরনের হয়। ভাইরাস দ্বারা পাতায় সবুজ ও হলদে রঙের দাগ হয়। সুস্থ বীজ সংগ্রহ ও শোধন করে এবং ওষুধ স্প্রে করে বিভিন্ন দাগজনিত ও

এনথ্রাকনোজ রোগ দমন করতে হয়। মোজাইক রোগ দমনে রোগমুক্ত এলাকার বীজ বপন করতে হবে এবং কীটনাশক ছিটিয়ে জাব পোকা ধ্বংস করতে হবে।



## পাঠোত্তর মূল্যায়ন ৪.৫

**সঠিক উত্তরের পাশে টিক চিহ্ন (√) দিন।**

১। শিমের মোজাইক রোগে পাতায় কী রকম দাগ পড়ে?

- ক) পরপর হালকা ও গাঢ় সবুজ রঙের
- খ) পরপর হালকা ও গাঢ় বাদামি রঙের
- গ) পরপর হালকা ও গাঢ় হলুদ রঙের
- ঘ) পরপর হালকা হলুদ ও গাঢ় বাদামি রঙের

২। এনথ্রাকনোজ রোগে শিমে কী ধরনের দাগ উৎপন্ন হয়?

- ক) হলুদ গোলাকার দাগ
- খ) বাদামি গোলাকার দাগ
- গ) বাদামি ও আঁকাবাঁকা কিছুটা ডুবা ধরনের দাগ
- ঘ) কালচে আঁকাবাঁকা দাগ

৩। শিমের *Cercospora* জনিত রোগের দাগের বৈশিষ্ট্য কোন্‌টি?

- ক) পাতায় আঁকাবাঁকা কোনাচে গাঢ় বাদামি দাগ পড়া
- খ) পাতায় আঁকাবাঁকা কোনাচে লালচে দাগ পড়া
- গ) পাতায় কোনাচে পানিভেজা দাগ পড়া
- ঘ) পাতায় গোলাকার বাদামি দাগ পড়া

৪। শিমের *Alternaria* জনিত দাগের বৈশিষ্ট্য কোন্‌টি?

- ক) পাতায় গোলাকার বাদামি দাগ পড়া
- খ) পাতায় আঁকাবাঁকা বাদামি দাগ পড়া
- গ) পাতায় সরু সরু বাদামি দাগ পড়া
- ঘ) বৃত্তাকার রেখাযুক্ত আঁকাবাঁকা লালচে-বাদামি দাগ পড়া

## ব্যবহারিক

## পাঠ ৪.৬ আলু, বেগুন ও টমেটোর রোগাক্রান্ত নমুনা সংগ্রহ ও সংরক্ষণ



### এ পাঠ শেষে আপনি–

- আলু, বেগুন ও টমেটোর রোগাক্রান্ত নমুনা নিজ হাতে সংগ্রহ করতে পারবেন।
- সংগৃহীত নমুনা ভবিষ্যতে পর্যবেক্ষণ ও অনুশীলনের জন্য সংরক্ষণ করতে পারবেন।



### সাধারণ পদ্ধতি

**উপকরণ ঃ** আলু, বেগুন ও টমেটোর নমুনা, পলিথিন ব্যাগ, ছুরি, কোদাল, নমুনা সংরক্ষণের কাঁচপাত্র (specimen jar), ফরমালিন (৪০%), ইথাইল এলকোহল (৭০%), পাতিত পানি, লেবেল, কলম, আঁঠা, জিলেটিন, মোম ইত্যাদি।

### কাজের ধাপ

- কেবলমাত্র রোগের আদর্শ লক্ষণযুক্ত আলু, বেগুন ও টমেটো নমুনার জন্য বাছাই করুন। লক্ষ্য রাখবেন এসব নমুনাতে যেন অন্য কোনো রোগজনিত দাগ বা ক্ষত না থাকে।
- নমুনার জন্য গোটা আলু, বেগুন ও টমেটো সংগ্রহ করে পলিথিন ব্যাগে করে অনুশীলন কক্ষে নিয়ে আসুন। নমুনা সংগ্রহের সময় লক্ষ্য রাখবেন যেন তাতে আঘাত লেগে কোনো ক্ষতের সৃষ্টি না হয়।
- নমুনায় ময়লা থাকলে তা পানি দিয়ে ধুয়ে পরিষ্কার করুন।
- আলু, বেগুন ও টমেটো খুব রসালে হওয়ায় এদেরকে শুকিয়ে হারবেরিয়াম সিটে সংরক্ষণ করা যায় না। এজন্য বাজারে বিক্রিত ফরমালিন (৪০%) এর ৪% দ্রবণে অথবা ইথাইল এলকোহাল (৭০%) ও ফরমালিন (৪০%) যথাক্রমে ১০০ঃ৬ অনুপাতে মিশিয়ে একটি নমুনা সংরক্ষণ কাঁচ পাত্রে রাখুন এবং তার মধ্যে নমুনা ডুবিয়ে রাখুন।
- কাঁচ পাত্রের ঢাকনাটি পরে এঁটে দিন। এর জন্য প্রথমে ৩০ গ্রাম জিলেটিন পানিতে কয়েক ঘন্টা ভিজিয়ে রাখুন। অতিরিক্ত পানি ঢেলে ফেলুন ও জিলেটিনকে গরম করে গলিয়ে ফেলুন। তারপর আনুমানিক ৭ গ্রাম টুকরো করা মোম উহাতে মিশান এবং গরম করে নেড়ে নেড়ে গলিয়ে ফেলুন। গরম থাকা অবস্থায় মোমমিশ্রিত জিলেটিন কাঁচ পাত্রের মুখের ধার দিয়ে লাগান এবং সঙ্গে সঙ্গে ঢাকনাটি উহার উপর রেখে চাপ দিয়ে আঁটুন। ঢাকনার কোনো স্থানে কিছু ফাঁক থাকলে তা বন্ধ করার জন্য পাশ দিয়ে নরম মোমমিশ্রিত জিলেটিনের প্রলেপ দিয়ে দিন।
- একটি লেবেলে নমুনার স্থানীয় নাম, বৈজ্ঞানিক নাম, সংগ্রহ স্থানের নাম, সংগ্রহকারীর নাম, রোগ ও উহার জীবাণুর নাম, সংগ্রহের তারিখ ইত্যাদি লিখে আঁঠা মাখিয়ে পাত্রের গায়ে লাগিয়ে দিন।

### বিশেষ পদ্ধতি

ফরমালিন এবং ফরমালিনমিশ্রিত এলকোহলে নমুনা তার স্বাভাবিক রঙ হারিয়ে ফেলে। এজন্য বিশেষ দ্রবণে সংরক্ষণ করে নমুনার রঙ (বিশেষ করে সবুজ ও লাল রঙ) স্থায়ী করতে পারেন। টমেটো ও বেগুনের জন্য এ পদ্ধতি অবলম্বন করা যেতে পারে।

### সবুজ রঙ স্থায়ীকরণ পদ্ধতি

**উপকরণ ঃ** নমুনা, কপার অ্যাসিটেট, অ্যাসিটিক এসিড (৫০%), ফরমালিন (৪০%), বিকার, নমুনা সংরক্ষণের কাঁচের পাত্র, জিলেটিন, মোম, লেবেল, আঁঠা, কলম ইত্যাদি।

**কাজের ধাপ**

- উপরে বর্ণিত সাধারণ পদ্ধতির ন্যায় নমুনা সংগ্রহ করুন।
- একটি পাত্রে অ্যাসিটিক এসিড নিয়ে তার মধ্যে ধীরে ধীরে কপার অ্যাসিটেট যোগ করুন এবং নেড়ে দ্রবীভূত করে একটি অতিসম্পৃক্ত দ্রবণ প্রস্তুত করুন।
- এ দ্রবণের কিছু একটি পাত্রে নিয়ে তার সঙ্গে ৩-৪ গুণ পাতিত পানি মিশান ও খোলামেলা স্থানে গরম করুন।
- দ্রবণ ফুটতে আরম্ভ করলে তার মধ্যে নমুনা ডুবিয়ে দিন এবং লক্ষ্য করুন যে কিছুক্ষণের মধ্যে নমুনা তার নিজস্ব রঙ হারিয়ে সাদা হয়ে গেছে। আরও কয়েক মিনিট পরে দেখবেন যে নমুনা পুনরায় স্বীয় রঙ ফিরে পেয়েছে।
- দ্রবণে আধা ঘন্টা রাখার পর নমুনা পানিতে ভালো করে ধুয়ে নমুনা সংরক্ষণের কাঁচ পাত্রে ৪% ফরমালিন (৪০%) এ ডুবিয়ে রাখুন।
- পরিশেষে নমুনা দ্রবণে ডুবিয়ে সাধারণ পদ্ধতির ন্যায় মোমমিশ্রিত জিলেটিন দ্বারা পাত্রের ঢাকনি লাগান ও বিভিন্ন বিবরণসহ লেবেল পাত্রের একপাশে আঁঠা দিয়ে লাগান (বিশদ বিবরণের জন্য সাধারণ পদ্ধতি দ্রষ্টব্য)।

## লাল রঙ স্থায়ীকরণ পদ্ধতি

**উপকরণ ঃ** নমুনা, জিঙ্ক ক্লোরাইড, গি-সারিন, ফরমালিন (৪০%) পাতিত পানি, বিকার, নমুনা সংরক্ষণের কাঁচের পাত্র, জিলেটিন, মোম, লেবেল, আঁঠা, কলম ইত্যাদি।

**কাজের ধাপ**

- রোগাক্রান্ত লাল রঙের টমেটোর নমুনা সংগ্রহ করুন।
- হেসলারস সলিউশন তৈরি করুন। এর জন্য ৫০ গ্রাম জিঙ্ক ক্লোরাইড বিকারে গরম পানিতে

  দ্রবীভূত করুন। দ্রবণ ছেঁকে উহার মধ্যে ২৫ মি.লি. গি-সারিন ও ২৫ মি.লি. ফরমালিন মিশান। উপরের দ্রবণে পাতিত পানি যোগ করে সর্বমোট ১০০০ মি.লি. করে হেসলারস সলিউশন তৈরি করুন।
- ঠান্ডা হওয়ার পর দ্রবণের নিচে তলানি জমলে উপর হতে পরিষ্কার দ্রবণ কাত করে নমুনা সংরক্ষণের পাত্রে ঢালুন।
- পরিশেষে দ্রবণে নমুনা ডুবিয়ে পাত্রের ঢাকনি মোমমিশ্রিত জিলেটিন দ্বারা সাধারণ পদ্ধতির ন্যায় ঢাকনা লাগিয়ে দিন এবং নমুনার বিভিন্ন বিবরণসহ একটি লেবেল পাত্রের গায়ে একপাশে আঁঠা দিয়ে এঁটে দিন (বিস্তারিত বিবরণের জন্য সাধারণ পদ্ধতি দ্রষ্টব্য)।



**সারমর্ম ঃ** এ পাঠে আলু, বেগুন ও টমেটোর রোগাক্রান্ত নমুনা ভবিষ্যতে পর্যবেক্ষণ ও অনুশীলনের জন্য কীভাবে সাধারণ পদ্ধতিতে এবং সবুজ ও লাল রঙ স্থায়ীকরণের জন্য বিশেষ পদ্ধতিতে সংরক্ষণ করা যায় তা বর্ণনা করা হয়েছে।



## পাঠোত্তর মূল্যায়ন ৪.৬

**সঠিক উত্তরের পাশে টিক চিহ্ন (√) দিন।**

১। কাঁচা রোগাক্রান্ত টমেটোর নমুনা কোন্ দ্রবণে সংরক্ষণ করা উচিত?
- ক) ফরমালিনে
- খ) এলকোহলে
- গ) ফরমালিনমিশ্রিত এলাকোহলে
- ঘ) কপার অ্যাসিটেট অ্যাসিডিক এসিডের দ্রবণে

২। পাকা টমেটোর রোগাক্রান্ত নমুনা কোন্ দ্রবণে সংরক্ষণ করা উচিত?
- ক) ফরমালিনে
- খ) এলকোহলে
- গ) ফরমালিনমিশ্রিত এলকোহলে
- ঘ) হেসলারস সলিউশনে

৩। আলু, বেগুন, টমেটোর রোগাক্রান্ত নমুনা সংরক্ষণের জন্য কোন্‌টি প্রয়োজন?
- ক) ২০% ফরমালিন
- খ) ৩০% ফরমালিন
- গ) ৪০% ফরমালিন
- ঘ) ৬০% ফরমালিন

## ব্যবহারিক

## পাঠ ৪.৭ বীজ শোধন অনুশীলন



**এ পাঠ শেষে আপনি –**

- বীজ শোধনের উপকারিতা বলতে ও লিখতে পারবেন।
- নিজে নিজে বীজ শোধন করতে পারবেন।



### বীজ শোধনের উপকারিতা

অনেক রোগ আছে যাদের জীবাণু বীজে বছরের পর বছর বেঁচে থাকে। ফলে, ঐসব বীজ বপন করলে গাছে রোগের প্রাথমিক সংক্রমণ ঘটে। বীজবাহিত জীবাণু ধ্বংস করার জন্যই বীজকে শোধন করতে হয়। জীবাণু বীজের উপর অথবা মধ্যে থাকতে পারে। জীবাণুর অবস্থানের উপর বীজ শোধন প্রক্রিয়া নির্ভর করে। বীজশোধণের উপকারিতা মূলত তিনটি। যথা-

(১) শোধণের ফলে বীজের উপর ও মধ্যস্থিত জীবাণু ধ্বংস হয়ে যায়।

(২) শোধিত বীজকে নিশ্চিন্তে সংরক্ষণ করা যায়। কারণ ওষুধমিশ্রিত বীজ জীবাণু আক্রমণ করতে পারে না।

(৩) শোধিত বীজ বপন করলে মৃত্তিকাস্থিত অসংখ্য জীবাণুর আক্রমণ হতে বীজগুলো রক্ষা পায়। কারণ বীজের খোসায় লেগে থাকা ওষুধ বীজসংলগ্ন চারিপাশের মাটিকে বিষাক্ত করে ফেলে এবং বাইরের জীবাণু এ বিষাক্ত মাটি ভেদ করে বীজ এবং বীজ হতে গজানো অঙ্কুর আক্রমণ করতে পারে না। এর ফলে অঙ্কুর বেশ নিরাপত্তার সাথে জীবাণু শুন্য পরিবেশের মধ্য দিয়ে মাটির উপরে উঠতে থাকে। অঙ্কুর বা শিশু গাছকে এভাবে নিরাপত্তা না দিলে জন্মের পর যখন তার পুরো ক্ষমতা গড়ে ওঠে না তখন জীবাণুর আক্রমণকে প্রতিহত করতে পারে না। এ কারণে অনেক অঙ্কুর মাটির উপরে ওঠার আগেই মৃত্তিকাস্থিত জীবাণুর আক্রমণে নষ্ট হয়ে যায়। বীজ শোধনের ফলে সকল পুষ্ট বীজ হতেই অঙ্কুর মাটির উপরে উঠে আসে এবং সুস্থ ও সবল শিশু গাছে পরিণত হয়।

### বীজ শোধন পদ্ধতি

বিভিন্ন ভৌত ও রাসায়নিক পদ্ধতিতে বীজ শোধন করা যায় এবং এসব পদ্ধতির বিস্তারিত বিবরণ পাঠ ১.৪ এ দেয়া হয়েছে। এ পাঠে অনুশীলনের জন্য কেবলমাত্র ২টি পদ্ধতি দেয়া হলো।

### শুকনো পদ্ধতিতে বীজ শোধন

**উপকরণ ঃ** বীজ, ওষুধ, মাপন যন্ত্র , টিনের কৌটা অথবা রোটারি ড্রাম, থলে অথবা বস্তা, লেবেল, কলম, আঁঠা, সুতা ইত্যাদি।

#### কাজের ধাপ

**ক.**

- বীজের পরিমাণ কম হলে টিনের ছোট কৌটায় ২/৩ অংশ পরিমাণ বীজ নিন ও পরিমাণমতো ওষুধ যোগ করুন (বীজের প্রকৃতি, পরিমাণ ও ওষুধের মাত্রা পাঠ ১.৪ এ দেয়া হয়েছে)।
- কৌটার মুখ বন্ধ করুন ও ভালো করে ঝাঁকিয়ে বীজ ওলটপালট করে বীজের গায়ে ওষুধ মাখান।
- শোধিত বীজ সরাসরি জমিতে বপন করুন অথবা কাপড়ের ছোট থলেতে মুখ বন্ধ করে রেখে দিন।

- 'বিষাক্ত বীজ' কথাটি একটি লেবেলে লিখে থলের গায়ে বেঁধে রাখুন।

**খ.**

- বীজের পরিমাণ বেশি হলে রোটারি ড্রামের ৩/২ অংশ বীজ দিয়ে ভর্তি করুন এবং তার মধ্যে পরিমিত গুড়ো ওষুধ যোগ করুন।
- হাতল ধরে ড্রামটি ৪-৫ মিনিট ঘুরিয়ে বীজগুলোকে ওলটপালট করে গায়ে ওষুধের গুড়ো মাখান (চিত্র ১৮ খ দেখুন)।
- শোধিত বীজ বস্তায় রাখুন অথবা সরাসরি জমিতে বপন করুন।
- সংরক্ষণ করতে হলে বীজের বস্তার মুখ ভালো করে বাঁধুন ও 'বিষাক্ত বীজ' কথাটি একটি লেবেলে লিখে বস্তার গায়ে বেঁধে অথবা আঁঠা দিয়ে আঁটকিয়ে রাখুন।

## ভিজানো পদ্ধতিতে বীজ শোধন

**উপকরণ ঃ** বীজ, ওষুধ, পানি, কাপড়ের থলে অথবা চটের বস্তা, পানি রাখার জন্য ছোট অথবা বড় পাত্র, লেবেল, সুতা,কলম ইত্যাদি।

**কাজের ধাপ**

- একটি পাত্রে নির্দিষ্ট পরিমাণ পানি নিয়ে নির্দিষ্ট পরিমাণ ওষুধ মিশিয়ে ওষুধের সলিউশন অথবা সাসপেনশান তৈরি করুন (কোন্ ওষুধ কতটা কত পরিমাণ পানিতে মিশাতে হয় তা পাঠ ১.৪ এ দেয়া আছে)।
- বীজ থলেতে (কম বীজ হলে) অথবা বস্তায় (বেশি বীজ হলে) নিন এবং ওষুধমিশ্রিত পানিতে ১০-১৫ মিনিট ডুবিয়ে রাখুন।
- শোধিত বীজ সরাসরি অথবা রোদে শুকিয়ে জমিতে বপন করুন।
- শোধিত বীজ সংরক্ষণ করতে হলে বীজ শুকিয়ে থলেতে অথবা বস্তায় ভরে মুখ শক্ত করে বেঁধে রাখুন।
- থলে অথবা বস্তায় 'বিষাক্ত বীজ' লিখিত একটি লেবেল বেঁধে অথবা আঁঠা দিয়ে আঁটকে রাখুন।



**সারমর্ম ঃ** বীজবাহিত জীবাণু ধ্বংস করার জন্য বীজ শোধন করতে হয়। শোধিত বীজ নিশ্চিন্তে সংরক্ষণ করা যায় এবং এসব বীজ বপন করলে তারা মৃত্তিকাস্থিত অসংখ্য জীবাণুর আক্রমণ থেকে রক্ষা পায়। এ পাঠে শুকনো ও ভিজানো পদ্ধতিতে বীজ শোধনের নিয়মগুলো বর্ণনা করা হয়েছে।



## পাঠোত্তর মূল্যায়ন ৪.৭

**সঠিক উত্তরের পাশে টিক চিহ্ন (√) দিন।**

১। বীজ শোধনের উদ্দেশ্য কোন্টি?
- ক) বীজের উপরিস্থিত জীবাণু ধ্বংস করা
- খ) বীজের অভ্যন্ত রস্ত জীবাণু ধ্বংস করা
- গ) বীজের উপরিস্থিত ও অভ্যন্ত রস্থিত জীবাণু ধ্বংস করা
- ঘ) মৃত্তিকাস্থিত জীবাণু ধ্বংস করা

২। ভিজা পদ্ধতিতে ওষুধের দ্রবণে বীজ কতক্ষণ ডুবিয়ে রেখে শোধন করা যায়?
- ক) ২৪ ঘন্টা
- খ) ১২ ঘন্টা
- গ) ৬ ঘন্টা
- ঘ) ১০-১৫ মিনিট

৩। শুকনো পদ্ধতিতে শোধন করে বীজ কখন বপন করতে হয়?
- ক) শোধনের পরপরই
- খ) শোধনের পর কিছুদিন সংরক্ষণ করে
- গ) শোধনের পরপর অথবা কিছুদিন সংরক্ষণ করে
- ঘ) শোধনের পর কয়েক ঘন্টা ভিজিয়ে

## ব্যবহারিক

## পাঠ ৪.৮ মৃত্তিকা শোধন অনুশীলন



### এ পাঠ শেষে আপনি –

- ফরমালিন ও ক্লোরোপিকারিন দিয়ে নিজে নিজে মাটি শোধন করতে পারবেন।



অনেক পরজীবী ছত্রাক ও কৃমি এক মৌসুম থেকে অন্য মৌসুম অবসর যাপন করে এবং গাছকে আক্রমণ করে রোগ সৃষ্টি করে। নানা প্রকার ওষুধ দ্বারা এসব জীবাণু ধ্বংস করে মাটি শোধন করা হয়। মাটি শোধন পদ্ধতি গাছের প্রকৃতির ওপর নির্ভরশীল। গাছ লাগানোর আগে, লাগানোর সময় অথবা পরে গাছ বৃদ্ধির সময় মাটিতে ওষুধ প্রয়োগ করে জীবাণু ধ্বংস করা যায়। মাটি শোধনের জন্য কোনো কোনো ক্ষেত্রে মাটির উপরে ওষুধ প্রয়োগ করা হয় এবং কোনো কোনো ক্ষেত্রে মাটির উপরের কয়েক সেন্টিমিটার মাটির সঙ্গে উহা মিশানো হয়। আবার কোনো কোনো ক্ষেত্রে ইনজেকশন নিডিল দ্বারা মাটির মধ্যে ওষুধ প্রবেশ করিয়ে জীবাণু ধ্বংস করা হয়। বিভিন্ন ভৌত ও রাসায়নিক পদ্ধতি অনুসরণ করে মাটি শোধন করা যায় এবং পাঠ এ ১.৪ এসব পদ্ধতির বিস্ত ারিত বর্ণনা দেয়া হয়েছে। এখানে অনুশীলনের জন্য কেবলমাত্র দুটি রাসায়নিক পদ্ধতির উল্লেখ করা হয়েছে।

### ক. ফরমালিন দ্বারা মাটি শোধন

সাধারণত বীজতলার ও টবের মাটি ফরমালিন দিয়ে শোধন করা হয়।

**উপকরণ ঃ** ফরমালিন (৪০%), পানি, পানি ছিটানোর ঝাঝরি, কোদাল, মুগুর, মাপার পাত্র (measuring cylinder), ত্রিপল অথবা পলিথিন শিট ইত্যাদি।

**কাজের ধাপ**

- একটি বীজতলা বাছাই করুন ও তার মাটি বারে বারে কোদাল দিয়ে কুপিয়ে ভালো করে গুড়ো করুন।
- মাটি শুকালে শতকরা ৪ ভাগ ক্ষমতাসম্পন্ন পানিমিশ্রিত ফরমালিন উহাতে ঝাঝরির সাহায্যে ছিটিয়ে ভালো করে ভিজিয়ে ফেলুন।
- ফরমালিন ছিটানোর সাথে সাথে ত্রিপল অথবা পলিথিন শিট দিয়ে জমি ঢেকে দিন।
- ৪৮ ঘন্টার পর ঢাকানা সরিয়ে এক সপ্তাহ মাটিকে আলগা অবস্থায় রাখুন এবং ঐ সময়ের মধ্যে কয়েকবার মাটি কুপিয়ে ওলটপালট করুন।
- মাটিতে ফরমালিনের গন্ধ যখন পাবেন না তখন জমিতে বীজ অথবা চারা লাগান।

### খ. ক্লোরোপিকরিন দ্বারা মাটি শোধন

ক্লোরোপিকরিন উদ্বায়ী প্রকৃতির ওষুধ। এ ওষুধের অপর নাম টিয়ার গ্যাস। সাধারণত অতি উচ্চ চাপে এ গ্যাসকে তরল অবস্থায় টিনের কৌটায় মুখ বন্ধ অবস্থায় রাখা হয়। টিনের মুখ খোলার সাথে সাথে গ্যাস শব্দ করতে করতে ধূয়ার ন্যায় বের হয়ে আসে।

**উপকরণ ঃ** ক্লোরোপিকরিন, কোদাল, মুগুর, ত্রিপল অথবা পলিথিন সিট, ঝাঝরি, পানি ইত্যাদি।

**কাজের ধাপ**

- শোধনের জন্য জমি নির্বাচন করুন।
- ৩৮ সেন্টিমিটার পরপর গর্ত খুড়ে অথবা বিভিন্ন সারিতে লম্বালম্বিভাবে গর্ত খুড়ে ১৫ সেন্টিমিটার নিচে ওষুধ প্রয়োগ করুন (তের বর্গমিটার স্থানের মাটির জন্য ৪৫৪ গ্রাম ব্যবহার করুন)।
- ওষুধ প্রয়োগের সাথে সাথেই আশেপাশের মাটি বা পলিথিন শিট দিয়ে গর্তগুলো বন্ধ করে দিন।
- গর্তে মাঝে মাঝে পরিমাণমতো পানি ছিটিয়ে ৪-৫ সেন্টিমিটার পরিমাণ মাটি ভিজিয়ে দিন।
- ওষুধ প্রয়োগের ৭ দিন পর গর্তে বীজ বা চারা গাছ লাগান।

ক্লোরোপিকরিনের ন্যায় আরও উদ্বায়ী প্রকৃতির ওষুধ আছে। (যথা- মিথাইল ব্রোমাইড, ইথাইল ব্রোমাইড, ভ্যাপাম, ডাউফিউম প্রভৃতি)। এসব ওষুধ দ্বারাও ক্লোরোপিকরিনের ন্যায় একই পদ্ধতিতে মাটি শোধন করতে পারেন।



**সারমর্ম ঃ** মাটিতে বিভিন্ন প্রকারের অসংখ্য জীবাণু থাকে। বীজকে ওসব জীবাণুর অঙ্কুরোদ্গমপূর্ব ও অঙ্কুরোদ্গমত্তর আক্রমণ থেকে রক্ষা করার জন্য মাটিকে শোধন করা হয়। এ পাঠে মাটি শোধনের পদ্ধতি সম্বন্ধে আলোচনা করা হয়েছে।



## পাঠোত্তর মূল্যায়ন ৪.৮

**সঠিক উত্তরের পাশে টিক চিহ্ন (√) দিন।**

১। মাটি শোধনের পদ্ধতিসমূহকে প্রধাণত কয় ভাগে বিভক্ত করা যায়?
- ক) এক ভাগে
- খ) দু ভাগে
- গ) তিন ভাগে
- ঘ) চার ভাগে

২। কোন ওষুধটি উদ্বায়ী পদার্থ হিসেবে মাটি শোধনে ব্যবহৃত হয়?
- ক) কুপ্রাভিট
- খ) মিথাইল ব্রোমাইড
- গ) ক্যাপটান
- ঘ) ব্যাভিস্টান

৩। উদ্বায়ী ওষুধ মাটিতে প্রয়োগের পর কখন বীজ বপন করা যায়?
- ক) পরপরই
- খ) ১২ ঘন্টা পর
- গ) ২৪ ঘন্টা পর
- ঘ) ওষুধের গ্যাস মাটি থেকে বের হয়ে যাওয়ার পর

৪। মাটি শোধনে শতকরা কত ভাগ ক্ষমতাসম্পন্ন ফরমালিন ব্যবহার করা হয়?
- ক) ১০ ভাগ
- খ) ২০ ভাগ
- গ) ৪ ভাগ
- ঘ) ২৫ ভাগ



## চূড়ান্ত মূল্যায়ন - ইউনিট ৪

১। আলুর লেইট ব্লাইট রোগের লক্ষণ বর্ণনা করুন।
২। আলুর গুদামজাত রোগ সম্বন্ধে সংক্ষেপে লিখুন।
৩। টমেটোর বিভিন্ন প্রকার ঢলে পড়া রোগের জীবাণুর নাম কী? কোন জীবাণু দ্বারা কী ধরনের লক্ষণ প্রকাশ পায়?
৪। কুমড়ার পাউডারি মিলডিউ রোগের বৈশিষ্ট্যমূলক লক্ষণ কী? কীভাবে এ রোগ দমন করা হয়?
৫। শিম গাছের এনথ্রাকনোজ রোগের লক্ষণ ও দমন ব্যবস্থা লিখুন।



## উত্তরমালা - ইউনিট ৪

**পাঠ ৪.১**
১। খ  ২। খ  ৩। গ  ৪। ক  ৫। গ  ৬।খ

**পাঠ ৪.২**
১। খ  ২। খ  ৩। ক  ৪। গ  ৫। গ  ৬। খ

**পাঠ ৪.৩**
১। ক  ২। গ  ৩। গ  ৪। ঘ

**পাঠ ৪.৪**
১। ক  ২। গ  ৩। ঘ  ৪। ঘ  ৫। গ  ৬। খ

**পাঠ ৪.৫**
১। ক  ২। গ  ৩। ক  ৪। ঘ

**পাঠ ৪.৬**
১। ঘ  ২। ঘ  ৩। গ

**পাঠ ৪.৭**
১। গ  ২। ঘ  ৩। গ

**পাঠ ৪.৮**
১। খ  ২। খ  ৩। ঘ  ৪। গ

ইউনিট ৫
ফলের রোগ ও প্রতিকার

# ইউনিট ৫ ফলের রোগ ও প্রতিকার

ফল স্বাস্থ্যের পক্ষে উপকারী। ফলের মধ্যে যেসব উপাদান আছে তা আমাদের দেহের জন্য প্রয়োজন। আমাদের শরীর রক্ষার্থে যেসব ভিটামিন প্রয়োজন তার সবগুলো ফলে রয়েছে। এছাড়া, ফলে ক্যালসিয়াম, লৌহ, ফসফরাস ইত্যাদি বিভিন্ন প্রকার খণিজ উপাদান আছে যা দেহের বিপাক কার্যাবলী স্বাভাবিক রাখতে সাহায্য করে। পাকা আম, পেঁপে, কাঁঠাল, বেল, খেজুর, কমলা প্রভৃতিতে ভিটামিন 'সি' পাওয়া যায়। কলা, বাদাম, লিচু, আঙ্গুর, কমলায় ভিটামিন 'বি-১' বা থায়মিন এবং পেঁপে, বেল, লিচু, আনারস, কদবেল, ডালিমে ভিটামিন 'বি-২' বা রাইবোফ্লাভিন থাকে। পেয়ারা, লেবু, কমলা, আমলকি, লিচু, আনারসে ভিটামিন 'সি' বা অ্যাসকরবিক এসিড থাকে। উপরোক্ত পুষ্টি উপাদানের জন্য খাদ্যকে সুষম করতে হলে ভাত ও তরিতরকারির সঙ্গে আমাদের খাদ্যতালিকায় কিছু না কিছু ফল থাকা উচিত। খাদ্য হিসেবে ফলের সুবিধা হলো যে, রান্না ছাড়াই এদেরকে খাওয়া যায়। বাংলাদেশের আবহাওয়া ফল চাষের খুবই উপযোগী এবং একরপ্রতি জমিতে যে কোনো মাঠ ফসলের তুলনায় ফলের গড় ফলন অনেক বেশি হওয়ায় আর্থিক দিক দিয়ে কৃষকের আরও বেশি লাভ হয়। ফল বাগানে ফল গাছের ফাঁকে ফাঁকে আদা, হলুদ, শাকশবজি লাগিয়েও বাড়তি আয় করা সম্ভব। অনেক পতিত জমি আছে যেখানে কোনো মাঠ ফসল করা যায় না (যেমন- রেল লাইনের পাশ, রাস্ ার ধার, পুকুরের পাড়, বাড়ির আনাচেকানাচে ইত্যাদি) সেখানে ফলের গাছ লাগিয়ে জমির সদ্ব্যবহার করা যায়। ওষুধ হিসেবে ফলের অবদান খুবই গুরুত্বপূর্ণ। ফল ও ফল গাছ বিভিন্ন শিল্প স্থাপনে বিশেষ অবদান রাখে। রাস্ ায় ছায়া প্রদান, রোদ ও ঝড়ের তীব্রতা কমানো, জমির ক্ষয় রোধ ইত্যাদিতেও ফল গাছের গুরুত্ব অপরিসীম। বাংলাদেশে সারাবছরই বিভিন্ন জাতের ফল হয়। কিন্তু বিভিন্ন রোগের দরুন ফলের উৎপাদন অনেক স্থানে আশাতীত হয় না। ফলের উৎপাদন বৃদ্ধির জন্য ফলের বিভিন্ন রোগ ও উহার প্রতিকার সম্বন্ধে আমাদের জ্ঞান থাকা আবশ্যক।

এ ইউনিটের বিভিন্ন পাঠে আম, কলা, পেঁপে, পেয়ারা, লেবু ইত্যাদি ফল গাছের রোগ, রোগের নমুনা সংগ্রহ ও শনাক্তকরণ ইত্যাদি বিষয় তাত্ত্বিক ও ব্যবহারিকসহ বিস্তারিত আলোচনা করা হয়েছে।

## পাঠ ৫.১ আম গাছের রোগ



### এ পাঠ শেষে আপনি–

- আম ও আম গাছের কয়েকটি ক্ষতিকর রোগের কারণের নাম বলতে ও লিখতে পারবেন।
- বর্ণিত রোগসমূহের লক্ষণ বর্ণনা করতে পারবেন।
- বর্ণিত রোগসমূহের দমন পদ্ধতি বলতে ও লিখতে পারবেন।



### এনথ্রাকনোজ (Anthracnose)

**কারণ ঃ** *Colletorichum gloeosporioides* নামক ছত্রাকের আক্রমণে আমের এনথ্রাকনোজ রোগ হয়। এটি আমের খুবই ক্ষতিকর রোগ।

পাতায় বাদামি রঙের ছোট ছোট কিছুটা কোনাচে ধরনের দাগ উৎপন্ন হয়।

**লক্ষণ ঃ** গাছের পাতা, ডাল, ফুল ও ফল এ রোগে আক্রান্ত হতে পারে। পাতায় বাদামি রঙের ছোট ছোট কিছুটা কোনাচে ধরনের দাগ উৎপন্ন হয়। চিত্র ৫০ এ এনথ্রাকনোজ রোগে আক্রান্ত আম পাতা, মঞ্জুরী ও ফল দেখানো হয়েছে।



চিত্র ৫০ ঃ আমের এনথ্রাকনোজ রোগ; উপরে (বামে)- দাগযুক্ত আক্রান্ত পাতা
(ডানে)- আক্রান্ত কালচে মঞ্জরী; নিচে- বিভিন্ন পর্যায়ের দাগযুক্ত আম

বয়স্ক দাগের তন্তু ফেটে যায়। পাতার বোঁটা আক্রান্ত হলে এটি কালো হয়ে ঝরে পড়ে। ডালের গায়েও কালো দাগ উৎপন্ন হয়। আক্রান্ত কচি ডাল আগা থেকে গোড়ার দিকে শুকাতে থাকে। মঞ্জরী আক্রান্ত হলে ফুল কালো হয়ে ফল ধরার আগেই শুকিয়ে যায়। মৃদুভাবে মঞ্জুরী আক্রান্ত হলে তাতে কিছু ফল ধরলেও রোগ প্রসারের সঙ্গে সঙ্গে ঝরে পড়ে। বড় আম আক্রান্ত হলে তার গায়ে কালো কালো কিছুটা ডুবা (sunken) ধরনের দাগ হয়। এ দাগ বৃদ্ধি পেয়ে আয়তনে বড় হতে থাকলে ফল পচতে শুরু করে।

**দমন ঃ** গাছের আক্রান্ত অংশ এবং মাটিতে পড়ে থাকা আক্রান্ত অংশসমূহে ছত্রাক বেঁচে থাকে বিধায় গাছের মরা ডাল ও নিচের যাবতীয় পরিত্যক্ত অংশ সংগ্রহ করে পুড়িয়ে অথবা মাটির নিচে পুঁতে রাখতে হবে। ফুল আসার সময় কয়েক দিন পরপর ৩-৪ বার ও গুটি ধরার সময় ২-৩ বার

ছত্রাকনাশক (যথা- বেনলেট, ডায়থেন এম-৪৫) স্প্রে করা একান্ত বাঞ্ছনীয়। কুয়াশাচ্ছন্ন আবহাওয়ায় ছত্রাকনাশক অবশ্যই স্প্রে করতে হবে নতুবা মুকুল ঝরে যাবে। ফল পচা কমানোর জন্য ৫১$^{\circ}$ সে. উষ্ণতার পানিতে আমকে ১৫ মিনিট ডুবিয়ে পানি মুছে সংরক্ষণ করতে হবে।

### সুটি মোল্ড (Sooty mold)

**কারণ ঃ** এ রোগটি *Capnodium ramosum* নামক ছত্রাকের দ্বারা হয়।

**লক্ষণ ঃ** বস্তুত ছত্রাকটি প্রত্যক্ষভাবে গাছে পরজীবী হিসেবে রোগ সৃষ্টি করে না। কতকগুলো পোকামাকড় গাছের পাতায় এক প্রকার মিষ্ট রস নিঃসরণ করে। এ মিষ্ট রসে ছত্রাক জন্মে ও খুব দ্রুত বংশ বিস্তার করে পাতার উপরের দিক ছেয়ে ফেলে। ছত্রাক কালো স্পোর উৎপন্ন করলে তা রসের সঙ্গে লেপটে পাতাকে কালো ও কুৎসিত করে ফেলে। পাতার উপরটা ছত্রাকের মাইসেলিয়াম ও স্পোর দ্বারা আবৃত থাকায় গাছের সালোকসংশ্লেষণ অপেক্ষাকৃত কম হয় এবং ফল ছোট হয়।

**দমন ঃ** কীটনাশক (প্রতি লিটার পানিতে ৩ গ্রাম সেভিন) ছিটিয়ে পোকামাকড় ধ্বংস করে এ রোগ নিয়ন্ত্রণ করতে হয়। ওষুধ ছিটানোর পরপরই আঁঠালো স্টার্চ সলিউশন প্রয়োগ করা দরকার। কারণ ঐ আঁঠালো সলিউশনে পত্রস্থিত ছত্রাক আঁটকে যায় এবং পরে সেগুলো শুকিয়ে ছত্রাকসহ টুকরো টুকরো হয়ে মাটিতে পড়ে যায়। তারপর আর একবার কীটনাশক ছিটাতে হবে।

### পাউডারি মিলডিউ (Powdery mildew)

**কারণ ঃ** *Oidium mangiferae* নামক ছত্রাকের আক্রমণে এ রোগ হয়।

কচি পাতা, পুষ্পমঞ্জরী, কচি ফলে পাউডারি মিলডিউ রোগ হয়ে থাকে। গাছের সব স্থানই প্রথমে সাদা এবং মাঝে মাঝে ধূসর বর্ণের পাউডার দ্বারা আবৃত হয়ে পড়ে।

**লক্ষণ ঃ** কচি পাতা, পুষ্পমঞ্জরী, কচি ফলে পাউডারি মিলডিউ রোগ হয়ে থাকে। সব স্থানই প্রথমে সাদা এবং মাঝে মাঝে ধূসর বর্ণের পাউডার দ্বারা আবৃত হয়ে পড়ে। পুষ্পমঞ্জরী এ রোগে বেশি ক্ষতিগ্রস্ত হয়। মারাত্তকভাবে আক্রান্ত গাছের পাতা ও ফল ঝরে পড়ে। এছাড়া আম অনেকটা বিকৃত হয়ে যায় এবং তাতে স্বাভাবিক রঙও হয় না।

**দমন ঃ** ফুল হওয়ার সময় ও ফল ধরার সময় একেকবার করে গন্ধকজাতীয় ছত্রাকনাশক প্রয়োগ করতে হবে। ডাইনোক্যাপ ছত্রাকনাশক ছিটিয়েও ভালো ফল পাওয়া যায়।

### বৃন্ত পচা

**কারণ ঃ** *Diplodia natalensis* নামক ছত্রাক এ রোগ সৃষ্টি করে।

রোগগ্রস্থ আম সম্পূর্ণ আম কালো হয়ে যায়। আমের ভিতরের অংশ বাদামি এবং নরম হয়ে যায়।

**লক্ষণ ঃ** রোগের প্রাথমিক অবস্থায় ফলের বোঁটার গোড়ার নিচে চারিদিক দিয়ে পেরিকার্প (pericarp) কালচে হয়ে আসতে থাকে। এ দাগ খুব দ্রুত বৃদ্ধি পেয়ে বৃন্ত কে ঘিরে ফেলে এবং ২-৩ দিনের মধ্যে সম্পূর্ণ আম কালো হয়ে যায়। রোগগ্রস্ত আমের ভিতরের অংশ বাদামি এবং নরম হয়ে যায়।

**দমন ঃ** আমকে ৫-৬% বোরাক্স সলিউশনে ৪৩$^{\circ}$ সে. উষ্ণতায় তিন মিনিট ডুবিয়ে এ রোগ নিয়ন্ত্রণ করা হয়। এছাড়া শুষ্ক এবং পরিষ্কার আবহাওয়ায় আম সংগ্রহ করার পরপরই তা গুদামে সংরক্ষণ করতে হবে এবং নাড়াচাড়ার সময় আমে যেন ক্ষতের সৃষ্টি না হয় তার প্রতি বিশেষ লক্ষ্য রাখতে হবে।



**সারমর্ম ঃ** এনথ্রাকনোজ রোগে পাতায় বাদামি রঙের কোনাচে দাগ উৎপন্ন করে। বোঁটা আক্রান্ত হলে এটি কালো হয়ে আম ঝরে পড়ে। আক্রান্ত মঞ্জরীর ফুল কালো হয়ে ঝরে পড়ে। বড় আমে কালো

রঙের ডুবা ধরনের দাগ পড়ে। সুটি মোল্ডে পাতার উপরটাকে কালো ও কুৎসিৎ করে ফেলে। পাউডারি মিলডিউ রোগে পাতা ও ফল প্রথমে সাদা এবং পরে ধূসর বর্ণের পাউডার দ্বারা আবৃত হয়ে পড়ে। ছত্রাকনাশক স্প্রে করে আমের এসব রোগ দমন করতে হয়।



## পাঠোত্তর মূল্যায়ন ৫.১

**সঠিক উত্তরের পাশে টিক চিহ্ন (√) দিন।**

১। এনথ্রাকনোজ রোগ গাছের কোন্ অংশে হয়?
- ক) কেবল পাতায়
- খ) কেবল কচি কচি ডালে
- গ) কেবল মঞ্জরীতে
- ঘ) পাতা, ডাল, ফুল ও ফলে

২। আমের এনথ্রাকনোজ রোগ দমনে কখন ছত্রাকনাশক স্প্রে করতে হয়?
- ক) ফুল আসার সময় কয়েকবার
- খ) গুটি ধরার সময় কয়েকবার
- গ) আমে আঁটি হওয়ার সময় কয়েকবার
- ঘ) ফুল আসার এবং গুটি ধরার সময় কয়েকবার

৩। পাউডারি মিলডিউ রোগ গাছের কোথায় হয়?
- ক) কেবল পাতায়
- খ) কেবল কচি ফলে
- গ) কেবল পুষ্পমঞ্জরীতে
- ঘ) কচি পাতা, পুষ্পমঞ্জরী ও কচি ফলে

৪। পাউডারি মিলডিউ রোগ মারাত্তক আকারে দেখা দিলে গাছে কী ধরনের লক্ষণ প্রকাশ পায়?
- ক) পাতা বেঁকে যায়
- খ) পাতা শুকিয়ে যায়
- গ) ফল পচে যায়
- ঘ) পাতা ও ফল ঝরে পড়ে

৫। পাউডারি মিলডিউ রোগ দমনকল্পে কী ব্যবস্থা নেয়া উচিত?
- ক) ফুল ধরার সময় কুপ্রভিট স্পে করতে হবে
- খ) ফুল ধরার সময় কয়েকবার ডায়থেন এম-৪৫ স্প্রে করতে হবে
- গ) ফুল ধরার সময় ও ফল ধরার সময় একেকবার করে গন্ধকজাতীয় ছত্রাকনাশক (যথা-ডাইনোক্যাপ, গুঁড়ো গন্ধক চূর্ণ) স্প্রে করতে হবে।
- ঘ) ফুল ও ফল ধরার সময় একেকবার করে গাছের গোড়ায় পানি দিতে হবে

## পাঠ ৫.২ কলা গাছের রোগ



### এ পাঠ শেষে আপনি–

- কলা গাছের কতিপয় ক্ষতিকর রোগের কারণ বলতে ও লিখতে পারবেন।
- রোগসমূহের লক্ষণ বর্ণনা করতে পারবেন।
- রোগসমূহের দমন পদ্ধতি বলতে ও লিখতে পারবেন।



### সিগাটোকা (Sigatoka)

**কারণ ঃ** *Cercospora musae* নামক ছত্রাকের আক্রমণে কলা গাছের সিগাটোকা রোগ হয়।

অনেকগুলো দাগ একত্রে যুক্ত হয়ে পাতার অনেকটা অংশ জুড়ে ফেলে এবং তখন পাতাকে পুড়ে যাওয়ার মতো দেখায়।



**লক্ষণ ঃ** প্রথমে পাতাতে শিরার মধ্যবর্তী অঞ্চলে সমান্তরালভাবে ছোট ছোট ও লম্বাটে ঈষৎ হলুদ রঙের দাগ দেখা দেয়। এ দাগ ক্রমশঃ বেড়ে লম্বা হতে থাকে এবং গাঢ় বাদামি রঙ ধারণ করে। ক্রমে দাগের মধ্যবর্তী স্থান শুকিয়ে হালকা ধূসর বর্ণ হয়ে যায়। এসব দাগ চারদিকে প্রায়ই হলুদ আভাতে ঘেরা থাকে। ধীরে ধীরে অনেকগুলো দাগ একত্রে যুক্ত হয়ে পাতার অনেকটা অংশ জুড়ে ফেলে এবং তখন পাতাকে পুড়ে যাওয়ার মতো দেখায়। মরা পাতার বৃন্ত প্রায়ই ভেঙ্গে যায়। এর ফলে আক্রান্ত গাছে গুটি কতক পাতাকে খাড়া হয়ে থাকতে দেখা যায়। সাধারণত কচি পাতায় এ রোগ বেশি হয়। রোগাক্রান্ত গাছে ফল ছোট হয় এবং অকালে পেকে যায়। চিত্র ৫১ এ সিগাটোকা রোগে আক্রান্ত কলা গাছ দেখানো হয়েছে।

**দমন ঃ** কলা আহরণের পর গাছের সব পাতা পুড়িয়ে ফেলতে হবে। আক্রান্ত গাছে ডায়থেন এম-৪৫ বা বোর্দো মিক্সচার স্প্রে করে রোগের প্রকোপ কমানো যায়। রোগপ্রতিরোধী জাতের কলা সংগ্রহ করে তার চাষ করলে রোগ সহজেই নিয়ন্ত্রিত হয়। গাছ একটু ছায়া পেলে পাতায় শিশির কম পড়ে এবং রোগের প্রকোপ কমে।

চিত্র ৫১ ঃ কলাগাছের সিগাটোকা রোগ
(হলুদ আভা দ্বারা ঘেরা বাদামি দাগযুক্ত পাতা)

### এনথ্রাকনোজ (Anthracnose)

**কারণ ঃ** কলার এ রোগটি *Gloeosporium musarum* নামক ছত্রাকের আক্রমণে হয়।

**লক্ষণ ঃ** কচি কচি ফলের বোঁটার কাছাকাছি স্থানে খোসায় প্রথমে কালচে রঙ হতে দেখা যায়। স্যাঁতস্যাঁতে আবহাওয়ায় ছত্রাক বৃদ্ধির জন্য আক্রান্ত অংশে বাদামি রঙের আস্তরণ পড়তে দেখা যায়। রোগ বৃদ্ধির সাথে সাথে সমস্ত ফল, ফলের বোঁটা, এমনকী সমস্ত ছড়ার কলায় রোগের লক্ষণ প্রকট আকারে দেখা দেয়। কলা বিকৃত হয়ে যায় এবং কলার শাঁসেও দাগ ধরে।

**দমন ঃ** বাগান পরিষ্কার পরিচ্ছন্ন রাখতে হবে। কলা পুরোপুরিভাবে বের হয়ে গেলে মোচা কেটে ফেলতে হবে। কলার ছড়ি বের হওয়ার পর ডায়থেন এম-৪৫ (প্রতি লিটার পানিতে ৪ গ্রাম) বা ব্যাভিস্টিন (প্রতি লিটার পানিতে ১ গ্রাম) মিশিয়ে স্প্রে করতে হবে। দু'সপ্তাহ পরপর আরও দুবার ওষধ ছিটাতে হবে।

### গুচ্ছপাতা (Bunchytop)

**কারণ ঃ** এ রোগটি *Musa virus*-ও দ্বারা হয়। কেউ কেউ মনে করেন এ রোগ মাইকোপ্লাজমা দ্বারা সংঘটিত হয়।

আক্রান্ত গাছের আগায় অনেকগুলো ছোট ছোট পাতা খাড়া অবস্থায় জটলা বেঁধে থাকায় গাছের মাথাটা গুচ্ছাকার দেখায়। গুচ্ছাকারে পাতা থাকে বলে এই রোগের নাম তাই গুচ্ছমাথা বা গুচ্ছাপাতা দেয়া হয়েছে।



**লক্ষণ ঃ** প্রথমে আক্রান্ত গাছের পাতাতে নিচের দিকে শিরায় আঁচড়ের ন্যায় গাঢ় সবুজ রঙের দাগ দেখা দিতে থাকে। পরে দাগগুলো মধ্যশিরা ও বৃন্তে ছড়িয়ে পড়ে। আক্রান্ত পাতা ক্রমশঃ ছোট এবং চিকন হয়ে যায় এবং তাদেরকে সোজা হয়ে থাকতে দেখা যায়। পাতার কিনারায় সমভাবে সবুজ রঙ থাকে না এবং কিনারা কুঁচকে ঢেউতোলা টিনের মতো হয়ে যায়। অনেক সময় কচি পাতাটি সম্পূর্ণভাবে বের হওয়ার আগেই আর একটি নতুন পাতা বের হয়ে আসে। এর ফলে গাছের আগায় অনেকগুলো ছোট ছোট পাতা খাড়া অবস্থায় জটলা বেঁধে থাকায় গাছের মাথাটা গুচ্ছাকার দেখায়। গুচ্ছাকারে পাতা থাকে বলে এই রোগের নাম গুচ্ছমাথা বা গুচ্ছপাতা দেওয়া হয়েছে। রোগগ্রস্থ গাছে স্বাভাবিক নিয়মে মোচা বের হতে পারে না। ভূয়া কান্ড ফেটে খুবই ছোট আকারের মোচা বের হয়। চিত্র ৫২ এ গুচ্ছপাতা রোগে আক্রান্ত কলা গাছ দেখানো হয়েছে।

চিত্র ৫২ ঃ কলাগছের গুচ্ছপাতা রোগ
(গুচ্ছকারে সৃষ্টপাতা লক্ষণীয়)

**দমন ঃ** এ রোগ যে এলাকায় নেই সেখানকার সুস্থ গাছ থেকে চারা সংগ্রহ করতে হবে। আক্রান্ত গাছ দেখা মাত্রই তা সমূলে উঠিয়ে মাটিতে পুঁতে ধ্বংস করতে হবে। জমিতে যথেষ্ট পরিমাণে সার দিতে পারলে গাছের রোগ সহনশীলতা বাড়ে। জাবপোকার উপদ্রব হলে কীটনাশক স্প্রে করতে হবে।

### পানামা (Panma)

**কারণ ঃ** এ রোগ গাছের একটি মারাত্তক রোগ এবং রোগ হলেই গাছ মরবে। *Fusarium oxysporium* f.sp. *cubense* নামক ছত্রাক দ্বারা এ রোগ সংঘটিত হয়।

**লক্ষণ ঃ** গাছের বয়স ৫-৬ মাস হওয়ার পর থেকে এ রোগের লক্ষণ দেখা দিতে থাকে। অনেক সময় অল্প বয়সের গাছেও এ রোগ ধরা পড়তে পারে। আক্রান্ত গাছে প্রথম বাহিরের দিকের সব চেয়ে পুরানো পাতার কিনারা ঈষৎ হলুদ হয়ে আসতে থাকে। ক্রমে তা মধ্যশিরার দিকে বিস্তৃত হয়ে গাঢ় বাদামি রঙ ধারণ করে। পরে ভিতরের পাতাগুলো একের পর এক হলদে হতে থাকে এবং বৃন্ত ভেঙ্গে পাতা ঝুলে পড়ে ও শুকিয়ে যায়। অনেক সময় মাঝের পাতা বাইরে মেলার আগেই তাতে দাগ ধরে পচে যায়। কিছু দিনের মধ্যে ক্ষেতে কেবলমাত্র ভূয়া কান্ডটিকে স্তম্ভের মতো দাঁড়িয়ে থাকতে দেখা যায়। অনেক সময় রোগাক্রান্ত গাছের কান্ডের গোড়ার দিকে লম্বালম্বিভাবে ফেটে যায়। চিত্র ৫৩ এ পানামা রোগে আক্রান্ত কলা গাছ দেখানো হয়েছে।



অল্প বয়সের গাছ আক্রান্ত হলে তার থেকে মোচা বের হয় না। যে সকল গাছ মোচা বের হওয়ার পর আক্রান্ত হয় সেসব গাছে কলা বাড়তে পারে না এবং কলার গোড়ার দিক বেঁকে বোতলের গলার মতো হয়ে যায়।

আক্রান্ত গাছের ভূয়া কান্ড আড়াআড়িভাবে কাঁটলে রস সঞ্চালন নালীর মধ্যে মাঝে মাঝে লালচে রঙের দাগ দেখা যায়। এ দাগ মোথার মধ্যে খুবই স্তষ্ট দেখা যায়।

চিত্র ৫৩ ঃ কলা গাছের পানামা রোগ
(বাইরের দিক থেকে ভেতরের দিকে পাতা হলদে হয়ে গোড়া থেকে ভেঙ্গে পড়া লক্ষণীয়)

**দমন ঃ** জমিতে অম্লত্বের পরিমাণ বেশি থাকলে চুন প্রয়োগ করতে হবে (প্রতি একরে ৭৭৫ কেজি চুন)। গোবর ও অন্যান্য সার মাটিতে প্রয়োগ করে জমির উর্বরতা বাড়ালে রোগের প্রকোপ কমানো যায়। রোগ দেখা দিলেই গাছ সমূলে উঠিয়ে তাতে কেরোসিন মাখিয়ে পুড়িয়ে ফেলতে হবে। আমন ধান চাষ করে ৫/৬ মাস জমি জলমগ্ন অবস্থায় রাখতে পারলে মাটি অনেকাংশে জীবাণুমুক্ত হতে পারে। চারা সংগ্রহ করার আগে বয়স্ক গাছের মোথা কেটে দেখতে হবে তাতে লাল দাগ আছে কি-না এবং দাগ থাকলে ঐ ঝাড়ের কোনো চারাই রোপণ করা যাবে না।



**সারমর্ম ঃ** সিগাটোকা রোগে পাতায় শিরার সমান্তরালে হলুদ বলয় দ্বারা ঘেরা বাদামি দাগ হয়। গুচ্ছ পাতা রোগে গাছের আগার দিকে ছোট ছোট পাতা জটলা বেঁধে গুচ্ছাকারে থাকে। পানামা খুবই মারাত্তক রোগ। এ রোগে বাইরের দিক থেকে ভেতরের দিকে পাতা হলদে হয়ে গোড়া থেকে ভেঙ্গে পড়ে এবং মোথার মধ্যে লালচে দাগ পড়ে। ছত্রাকনাশক স্প্রে করে সিগাটোকা ও এনথ্রাকনোজ রোগ, আক্রান্ত গাছ উঠিয়ে নষ্ট করে ও কীটনাশক ছিটিয়ে গুচ্ছ পাতা রোগ এবং লাল দাগবিহীন মোথার চারা লাগিয়ে পানামা রোগ দমন করতে হয়।



## পাঠোত্তর মূল্যায়ন ৫.২

**সঠিক উত্তরের পাশে টিক (√) চিহ্ন দিন।**

১। সিগাটোকা রোগে পাতায় কী ধরনের দাগ পড়ে?
- ক) হলুদ আভাতে ঘেরা লম্বাটে গাঢ় বাদামি রঙের দাগ পড়ে
- খ) হলুদ আভাতে ঘেরা গোলাকার গাঢ় বাদামি রঙের দাগ পড়ে
- গ) ধূসর বর্ণের লম্বাটে দাগ পড়ে
- ঘ) ধূসর বর্ণের বড় বড় আঁকাবাঁকা দাগ পড়ে

২। সিগাটোকা রোগ হলে গাছে কলা কেমন হয়?
- ক) কলা ছোট আকারের হয়
- খ) কলা বড় আকারের হয়
- গ) কলা ছোট হয়ে অকালে পেকে যায়
- ঘ) কলা ছোট হয় এবং পাকে না

৩। কলার এনথ্রাকনোজ রোগের প্রাথমিক লক্ষণ কোন্‌টি?
- ক) পাতার বৃন্তে কালচে দাগ দেখা দেয়
- খ) পাতার উপর বিক্ষিপ্তভাবে কালচে দাগ দেখা দেয়
- গ) কচি ফলের বোঁটার কাছে খোসার উপর কালচে রঙের দাগ দেখা দেয়
- ঘ) কচি ফলের বোঁটার উপর হলুদ রঙের দাগ দেখা দেয়

৪। এনথ্রাকনোজ রোগ নিয়ন্ত্রণ কল্পে কী ব্যবস্থা নেয়া উচিত?
- ক) কলার ছড়ি বের হওয়ার আগে গাছে ডায়থেন এম-৪৫ স্প্রে করতে হবে
- খ) কলার ছড়ি বের হওয়ার সময় ডায়থেন এম-৪৫ স্প্রে করতে হবে
- গ) কলার ছড়ি বের হওয়ার পরে দুতিন বার ডায়থেন এম-৪৫ স্প্রে করতে হবে
- ঘ) কলা পাকার সময় ডায়থেন এম-৪৫ স্প্রে করতে হবে

৫। কলার গুচ্ছ পাতা রোগজনিত গাছে মোচা কেমন হয়?
- ক) কান্ড মধ্য থেকে মোচা বের হয় না
- খ) স্বাভাবিকভাবেই মোচা বের হয়
- গ) ভূয়া কান্ড ফেটে খুবই ছোট আকারের মোচা বের হয়
- ঘ) ভূয়া কান্ড ফেটে স্বাভাবিক আকারের মোচা বের হয়

## পাঠ ৫.৩ পেঁপে গাছের রোগ



### এ পাঠ শেষে আপনি–

- পেঁপে গাছের বিভিন্ন ক্ষতিকর রোগের কারণ বলতে ও লিখতে পারবেন।
- রোগসমূহের লক্ষণ বর্ণনা করতে পারবেন।
- বর্ণিত রোগসমূহের দমন পদ্ধতি আলোচনা করতে পারবেন।



### মোজাইক রোগ

**কারণ ঃ** পেঁপে গাছে যেসব রোগ হয় তন্মধ্যে মোজাইক রোগ সর্বাপেক্ষা বেশি ক্ষতি করে। রোগটি পাপায়া মোজাইক ভাইরাস (Papaya mosaic virus) দ্বারা হয়।

**লক্ষণ ঃ** যে কোনো বয়সের পেঁপে গাছে এ রোগ হতে পারে। তবে চারাগাছ আক্রান্ত হলে ক্ষতি বেশি

আক্রান্ত গাছের পাতাতে সবুজ রঙের মধ্যে হলুদ রঙের ছোপ ছোপ দাগ উৎপন্ন হয়ে মোজাইক লক্ষণ সৃষ্টি করে।

হয়। আক্রান্ত গাছের পাতাতে সবুজ রঙের মধ্যে হলুদ রঙের ছোপ ছোপ দাগ উৎপন্ন হয়ে মোজাইক লক্ষণ সৃষ্টি করে। আগার দিকের কচি কচি পাতায় রোগের প্রথম সংক্রমণ ঘটে। রোগে গাছের বৃদ্ধি মারাত্তকভাবে ব্যাহত হয়ে গাছ খর্বাকৃতি হয়। পাতা আয়তনে ছোট হতে থাকে। গাছে আগার দিকে এক গুচ্ছ পাতা বাদে প্রায় সব পাতা ঝরে পড়ে। অনেক সময় পাতাগুলো পাকিয়ে সুতার মতো হয়ে যায়। কোনো কোনো ক্ষেত্রে পাতাকে বিকৃত হতে দেখা যায়। পুরানো পাতার কিনারা কুঁচকে যায়। রোগাক্রান্ত গাছের ফল ছোট ও বিকৃত হয়। অনেক ফলের গায়ে হলুদ রঙের ছোপ ছোপ দাগ হতে দেখা যায়।

**দমন ঃ** এ রোগ দমন খুবই কষ্টকর। রোগপ্রতিরোধী জাতের পেঁপে গাছ (যথা- ক্যারিকা কলিফ্লোরা) লাগিয়ে রোগ নিয়ন্ত্রণ করা সম্ভব। তবে চারা গাছে রোগ দেখা দিলে সঙ্গে সঙ্গে সব গাছ তুলে পুড়িয়ে নষ্ট করলে এবং কীটনাশক স্প্রে করে জাব পোকা দমন করলে রোগের সংক্রমণ অনেকাংশে কমানো যায়।

### এনথ্রাকনোজ রোগ

**কারণ ঃ** *Colletotrichum capsici* নামক ছত্রাকের আক্রমণে পেঁপের এনথ্রাকনোজ রোগ হয়। এ রোগটি পেঁপের ছত্রাকঘটিত রোগসম হের অন্যতম।



চিত্র ৫৪ ঃ পেঁপের এনথ্রাকনোজ রোগ; বামে- প্রাথমিক পর্যায়ের হালকা হলুদ রঙের দাগযুক্ত পেঁপে; ডানে- গোলাকার কালচে দাগ ও উহার মধ্যস্থিত গোলাপি গুটিযুক্ত পেঁপে

**লক্ষণ ঃ** পাতা ও পেঁপে (কাঁচা ও পাঁকা) উভয়ই এ রোগে আক্রান্ত  হতে পারে। রোদের দিকে পেঁপের যে অংশ থাকে সেখানে প্রথমে হাল্‌কা হলদে রঙের দাগ পড়তে দেখা যায়। পরে ঐ স্থান বাদামি ও কিছুটা নরম হয়ে যায়। এ ক্ষতস্থানের মাঝে গোলাকার কালচে দাগ পড়ে। বড় বড় বয়স্ক দাগের উপর ইতস্তত বিক্ষিপ্তভাবে লালচে বা গোলাপি রঙের গুটি উৎপন্ন হতে দেখা যায়। কান্ড আক্রান্ত হলে রোগাক্রান্ত অংশের বিপরীত দিকটা অনেক সময় চুপসে যায় এবং ধীরে ধীরে সে অংশ শুকিয়ে যেতে থাকে এবং শেষে গাছ মরে যায়। চিত্র ৫৪ এ এনথ্রাকনোজ রোগে আক্রান্ত  পেঁপে দেখানো হয়েছে।

**দমন ঃ** রোদের দিকে রোগের সূচনা হয় বলে গ্রীষ্মকালে কলা পাতা বা অন্য কোনো জিনিষ দিয়ে গাছের কান্ড ও ফলকে বেঁধে প্রখর রৌদ্রের তাপ থেকে রক্ষা করতে হবে। এছাড়া রোগগ্রস্ত অংশে ছত্রাকনাশক স্প্রে করে ছত্রাকের সংক্রমণ বন্ধ করতে হবে।

## চারা ধ্বসা রোগ

**কারণ ঃ** *Pythium aphanidermatum* নামক ছত্রাকের আক্রমণে এ রোগ হয়।

ধ্বসা রোগে মাটিসংলগ্ন স্থানে কান্ডে পানিভেজা দাগ হয় এবং ঐ স্থানে গাছ ভেঙ্গে পড়ে।



**লক্ষণ ঃ** প্রথমে মাটি সংলগ্ন স্থানে কান্ডে পানিভেজা দাগের সৃষ্টি হয়। দাগ ক্রমে বেড়ে কান্ডকে বেষ্টন করে ফেলে। আক্রান্ত অংশ ধীরে ধীরে বাদামি হয়ে ভেতরে পচে যায়। রোদ ও বাতাসে আক্রান্ত অংশ শুকিয়ে সুতোর মতো হয়ে যায়। পচা স্থানে চারা গাছ হেলে পড়ে এবং কয়েক দিনেই মরে যায়। চারা ধ্বসা রোগে বীজতলায় প্রচুর গাছ নষ্ট হয়ে যায়। চিত্র ৫৫ এ চারা ধ্বসা রোগে আক্রান্ত পেঁপে গাছ দেখানো হয়েছে।

চিত্র  ৫৫ ঃ পেঁপের চারা ধ্বসা রোগ
(মাটিসংলগ্ন কান্ড শুকিয়ে সুতার মতো
হয়ে চারা ঢলে পড়া লক্ষণীয়)

**দমন ঃ** আর্দ্র ও স্যাঁতস্যাঁতে জমিতে এ রোগ বেশি হয় বিধায় উঁচু এবং সুষ্ঠু পানি নিকাশযোগ্য জমিতে চারা তৈরি করতে হয়। মাটিতে জীবাণু থাকে এবং সেজন্য বপনের আগে বীজ ও বীজ তলার মাটি ওষুধ দিয়ে শোধন করে নিতে হয়। চারা গজানোর পর সকালের দিকে রোদ ওঠার পর অল্প অল্প পানি দিয়ে বীজতলার মাটি ভিজিয়ে দিতে হবে। রোগ দেখা দিলে জমিতে চেসান্ট কম্পাউন্ড প্রয়োগ করতে হবে।



**সারমর্ম ঃ** মোজাইক রোগে পাতায় সবুজ ও হলুদ রঙের ছোপ ছোপ দাগ পড়ে এবং পাতা পাকিয়ে সূতাকৃতি হয়ে যায়। এনথ্রাকনোজ রোগ পাতা এবং কাঁচা ও পাকা পেঁপেতে প্রথমে হলদে পরে ও বাদামি দাগ উৎপন্ন করে। ধ্বসা রোগে মাটিসংলগ্ন স্থানে কান্ডে পানিভেজা দাগ হয় এবং ঐ স্থানে গাছ ভেঙ্গে পড়ে। মোজাইক ও এনথ্রাকনোজ রোগ দমনে যথাক্রমে কীটনাশক ও ছত্রাকনাশক ছিটাতে হবে। ধ্বসা রোগ দমনে বীজতলার মাটি শোধন করে বীজ বপন করতে হবে।



## পাঠোত্তর মূল্যায়ন ৫.৩

**সঠিক উত্তরের পাশে টিক চিহ্ন (√) দিন।**

১। পেঁপে গাছের মোজাইক রোগে পাতার সবুজ রঙের মধ্যে কী রঙের ছোপ ছোপ দাগ হয়?
- ক) বাদামি
- খ) হলুদ
- গ) বেগুনি
- ঘ) কালচে

২। পেঁপে গাছের মোজাইক রোগের লক্ষণ কোন্‌টি?
- ক) পাতা পাকিয়ে সুতাকৃতি হয়
- খ) পাতা গোড়া থেকে ভেঙ্গে পড়ে
- গ) পাতা চিকন হয়ে খাড়াভাবে থাকে
- ঘ) গাছে অনেক পাতা হয়

৩। পেঁপের এনথ্রাকনোজ রোগ কোথায় হয়?
- ক) কেবল পাতায় হয়
- খ) কেবল কাঁচা পেঁপেতে হয়
- গ) কেবল পাকা পেঁপেতে হয়
- ঘ) পাতা এবং কাঁচা ও পাকা পেঁপেতে হয়

৪। পেঁপের ধ্বসা রোগের প্রাথমিক লক্ষণ কোন্‌টি?
- ক) মাটিসংলগ্ন স্থানে কান্ডে পানি-ভেজা দাগ হয়
- খ) মাটিসংলগ্ন স্থানে কালো দাগ হয়
- গ) মাটিসংলগ্ন স্থানে কান্ডে লালচে দাগ হয়
- ঘ) মাটিসংলগ্ন স্থানে কান্ডে গলের সৃষ্টি হয়

৫। চারা ধ্বসা রোগ দমন ব্যবস্থাপনা কোন্‌টি?
- ক) মাটিতে গোবর সার অধিক পরিমাণে ব্যবহার করতে হবে
- খ) মাটি ও বীজ ছত্রাকনাশক দ্বারা শোধন করে বপন করতে হবে
- গ) সন্ধ্যার পর জমি পানি দিয়ে ভিজিয়ে দিতে হবে
- ঘ) ভোরে রোদ ওঠার আগে জমি পানি দিয়ে ভিজিয়ে দিতে হবে

## পাঠ ৫.৪ পেয়ারা গাছের রোগ



**এ পাঠ শেষে আপনি–**

- পেয়ারা গাছের দুটি মারাত্তক রোগের কারণ বলতে ও লিখতে পারবেন।
- রোগ দুটির লক্ষণ বর্ণনা করতে পারবেন।
- রোগ দুটির দমন ব্যবস্থা বলতে ও লিখতে পারবেন।



### এনথ্রাকনোজ রোগ

**কারণ ঃ** পেয়ারার এ রোগটি খুবই মারাত্তক এবং *Colletotrichum psidi* নামক ছত্রাক দ্বারা হয়।

পেয়ারার এনথ্রাকনোজ রোগে ফলের উপর বেশ বড় বড় গোল ও গাঢ় বাদামি থেকে কালো রঙের দাগের সৃষ্টি হয়।

**লক্ষণ ঃ** শিকড় ছাড়া বাকি সব অংশই এ রোগে আক্রান্ত হতে পারে। সাধারণত ফল পাকার সময় এ রোগের লক্ষণ প্রকাশ পেতে থাকে। ফলের উপর বেশ বড় বড় গোল ও গাঢ় বাদামি থেকে কালো রঙের দাগের সৃষ্টি হয়। দাগগুলোর মাঝে বসে যেয়ে ক্ষতের সৃষ্টি হয়। মাঝে মাঝে একের অধিক দাগ মিশে বড় দাগের সৃষ্টি হয়। এসব দাগের ক্ষতের মধ্যে প্রায় গোলাকার বিন্দুর ন্যায় অনেক কালো



চিত্র ৫৬ ঃ পেয়ারার এনথ্রাকনোজ রোগ
(বিভিন্ন পর্যায়ের দাগযুক্ত পেয়ারা)

কালো ছত্রাক অঙ্গ উৎপন্ন হয়। এগুলো ছত্রাকের স্তোর উৎপন্নকারী এসারভুলাস দিয়ে গঠিত। ক্রমে আক্রান্ত স্থান শক্ত ও খরখরে হয়ে যায়। ফল বিকৃত হয়ে ঝরে পড়তে পারে। এনথ্রাকনোজ রোগ

ডালেও হতে পারে। আক্রান্ত ডাল আগা থেকে নিচের দিকে আস্তে আস্তে শুকাতে থাকে।এজন্য অনেকে এ রোগকে ‘আগা শুকানো’ রোগ বলে থাকেন। ডাল শুকানোর সংগে সংগে পাতাও ঝরে যায়। এ কারণে আক্রান্ত গাছে অনেক পত্রবিহীন মৃত, অর্ধমৃত বা রোগাটে ডাল দেখা যায়। চিত্র ৫৬ এ এনথ্রাকনোজ রোগে আক্রান্ত পেয়ারা গাছের ডাল দেখানো হয়েছে।

**দমন ঃ** রোগাক্রান্ত ফল গাছ থেকে সংগ্রহ করে পুড়িয়ে ফেলতে হবে। ফল ধরার সময় ও পরে ১৫ দিন পরপর কয়েকবার ছত্রাকনাশক (রোভরাল) প্রয়োগ করলে রোগ সংক্রমণের সম্ভাবনা অনেকাংশে কমে যায়।

### ঢলে পড়া রোগ

**কারণ ঃ** *Fusarium oxysporum psidi* এবং *Rhizoctonia bataticola* নামক ছত্রাকের আক্রমণে এ রোগ হয়।

**লক্ষণ ঃ** প্রথমে রোগের লক্ষণ গাছের একপাশের ডালে দেখা দেয়। তবে, কোনো কোনো ক্ষেত্রে সম্পূর্ণ কান্ডটাই আক্রান্ত হতে পারে। আক্রান্ত ডালগুলোর পাতা ঢলে পড়ে ও ডাল শুকিয়ে যায়। কোনো কোনো ডালে নতুন পাতা জন্মায় না। কোনো কোনো ডাল পালায় দুচারটি নতুন পাতা জন্মালেও তা অল্প কয়েকদিনে শুকিয়ে যায়। ক্রমে সমস্ত গাছের পাতা ঝরে পড়ে এবং এক-দু বছরের মধ্যে সম্পূর্ণ গাছ মরে যায়। আক্রান্ত গাছের কান্ড লম্বালম্বিভাবে কাটলে তার মধ্যকার টিসুকে বহুদূর পর্যন্ত বাদামি দেখায়। রোগাক্রান্ত গাছে কদাচিৎ ফল হয়। চিত্র ৫৭ এ ঢলে পড়া রোগে আক্রান্ত পেয়ারা গাছর বিভিন্ন পর্যায় দেখানো হয়েছে।



চিত্র ৫৭ ঃ পেয়ারা গাছের ঢলে পড়া রোগের বিভিন্ন পর্যায়; উপরে (ডানে)- একপাশের ডাল ঢলে পড়েছে (রোগের প্রাথমিক পর্যায়); (বামে)- সম্পূর্ণ গাছ ঢলে পড়েছে (রোগের চরম পর্যায়)

নিচে(বামে)- আক্রান্ত গাছের কান্ডমধ্যস্থিত টিস্যু বাদামি

**দমন ঃ** এ রোগের জীবাণু মাটিতে বেঁচে থাকে বিধায় ওষুধ স্প্রে করে কোনো ফল পাওয়া যায় না। গাছের গোড়ার দিকে কিছু স্থানের মাটি কুপিয়ে গন্ধক চূর্ণ প্রয়োগ করলে কিছুটা সুফল পাওয়া যায়।

রোগাক্রান্ত গাছ সমূলে উঠিয়ে পুড়িয়ে নষ্ট করা উচিত।



**সারমর্ম ঃ** এনথ্রাকনোজ রোগে ডাল আগা থেকে নিচের দিকে শুকিয়ে আসে এবং ফলে বাদামি থেকে কালচে গোলাকার দাগ হয়। ঢলে পড়া রোগে প্রথমে গাছের একপাশের ডালের পাতা ঢলে পড়ে ও শুকিয়ে যায়। আক্রান্ত স্থানের কান্ডস্থিত টিস্যু বাদামি হয়ে যায়। এনথ্রাকনোজ রোগ দমনে ছত্রাকনাশক স্প্রে করতে হয়। ঢলে পড়া রোগের ক্ষেত্রে গাছের গোড়ায় গন্ধক চূর্ণ প্রয়োগ করে ও আক্রান্ত গাছ সমূলে উঠিয়ে নষ্ট করে দমনের চেষ্টা করতে হয়।



## পাঠোত্তর মূল্যায়ন ৫.৪

**সঠিক উত্তরের পাশে টিক চিহ্ন (√) দিন।**

১। পেয়ারা গাছের এনথ্রাকনোজ রোগের বৈশিষ্ট্য কোন্‌টি?
- ক) সম্পূর্ণ গাছটি শুকিয়ে যায়
- খ) গোড়ার দিকের ডাল শুকিয়ে যায়
- গ) আগার দিকের ডাল শুকিয়ে যায়
- ঘ) বিভিন্ন স্থানে কিছু কিছু ডাল আগার দিক থেকে নিচের দিকে শুকিয়ে যায়

২। পেয়ারার এনথ্রাকনোজ রোগ গাছের কোন্‌ কোন্‌ অংশে হয়?
- ক) কেবল পাতায়
- খ) কেবল ডালে
- গ) কেবল ফলে
- ঘ) পাতায়, ডালে ও ফলের যে কোনো অংশে

৩। পেয়ারার উপর এনথ্রাকনোজ রোগে কী ধরনের দাগ উৎপন্ন হয়?
- ক) বড় বড় আঁকাবাকা লালচে দাগ
- খ) বড় বড় গোলাকার বাদামি থেকে কালচে দাগ
- গ) বড় বড় হলুদ আভাবেষ্টিত বাদামি দাগ
- ঘ) বড় বড় পানিভেজা দাগ

৪। পেয়ারা গাছের ঢলে পড়া রোগের বৈশিষ্ট্য কোন্‌টি?
- ক) প্রাথমিকভাবে গাছের একপাশের ডালের পাতা ঢলে পড়ে ও ডাল শুকিয়ে যায়
- খ) প্রাথমিকভাবে সম্পূর্ণ গাছের পাতা ঢলে পড়ে ও ডাল শুকিয়ে যায়
- গ) প্রাথমিকভাবে কিছু কিছু ডালের পাতা ঢলে পড়ে ও ডাল আগা থেকে নিচের দিকে শুকিয়ে আসে
- ঘ) প্রাথমিকভাবে গাছের সব ডালের পাতাই ঢলে পড়ে ও ডাল আগা থেকে নিচের দিকে শুকিয়ে আসতে থাকে

৫। পেয়ারা গাছের ঢলে পড়া রোগে আক্রান্ত গাছের কান্ড চিরলে ভিতরের টিস্যু কেমন দেখায়?
- ক) হলুদ বর্ণ
- খ) বাদামি বর্ণ
- গ) গোলাপি বর্ণ
- ঘ) কালো বর্ণ

## পাঠ ৫.৫ লেবু গাছের রোগ



### এ পাঠ শেষে আপনি–

- লেবু গাছের ক্ষতিকর তিনটি রোগের জীবাণুর নাম বলতে ও লিখতে পারবেন।
- রোগসমূহের লক্ষণ বর্ণনা করতে পারবেন।
- বর্ণিত রোগসমূহের নিয়ন্ত্রণ পদ্ধতি সম্বন্ধে বলতে ও লিখতে পারবেন।



### ক্যাঙ্কার রোগ

**কারণ ঃ** *Xanthomonas campestris* pv. *citri* নামক ব্যাকটেরিয়ার সংক্রমণে ক্যাঙ্কার রোগ হয়।

**লক্ষণ ঃ** রোগটি লেবু গাছের শিকড় ছাড়া সব অঙ্গেই হয়। কচি কচি পাতায় প্রথমে তেলের ছোট ছোট ফোটার ন্যায় দাগ পড়ে। রোগাক্রমণের কয়েক দিনের মধ্যে আক্রান্ত স্থান মোটা হয়ে মাঝখানকার টিস্যু সাদাটে রঙ ধারণ করে এবং ফোস্কার মতো উঁচু হয়ে বের হয়ে আসে। ক্রমে বয়স্ক দাগের রঙ বাদামি হয়ে খসখসে হয়ে যায়। তবে তার কেন্দ্রস্থল একটু নিচু থাকে বিধায় ঐ স্থান আগ্নেয়গিরির মুখের মতো মনে হয়। দাগের চারিদিক গ্রিজের (Grease) মতো মনে হয় এবং বৈশিষ্ট্যমূলক হলুদ আভা দিয়ে ঘেরা থাকে। এ দাগ পাতার উভয় পিঠে হলেও অধিকাংশ ক্ষেত্রে উল্টাপিঠে বেশি হয় এবং এ পিঠ বেশি খসখসে মনে হয়। ধীরে ধীরে আরও অনেক দাগ সৃষ্টি হয় এবং আয়তনে বাড়তে বাড়তে পাতার অনেকাংশ জুড়ে ফেলে। অবশেষে দাগের মধ্যস্থিত টিস্যু শুকিয়ে খসে পড়ে। এর ফলে পাতায় ছোট ছোট ছিদ্রের সৃষ্টি হয়। ডাল বা কাঁটাতে দাগ হলে তা পাতার দাগের ন্যায় চারপাশ দিয়ে তেমন কোনো হলুদ আভা থাকে না। ফলের উপর যেসব দাগ হয় তার মুখগবহর বেশ পরিস্ফুট। ফলের খোসার উপরের দাগের চারপাশেও হলুদ আভা থাকে না। এ রোগটি কেবল খোসায় সীমাবদ্ধ থাকে এবং ভেতরের রসালো অংশের বিশেষ ক্ষতি করে না। ফলে, এ রোগে ফলন কমে না কিন্তু দাগের জন্য বিশ্রী দেখায় এবং বাজারে কম দামে বিক্রি হয়। চিত্র ৫৮ এ ক্যাঙ্কার রোগে আক্রান্ত লেবু গাছ দেখানো হয়েছে।

> এ রোগটি খোসায় সীমাবদ্ধ থাকে এবং ভেতরের রসালো অংশের বিশেষ ক্ষতি করে না। ফলে, এ রোগে ফলন কমে না কিন্তু দাগের জন্য বিশ্রী দেখায় এবং বাজারে কম দামে বিক্রি হয়।

চিত্র ৫৮ ঃ লেবু গাছের ক্যাঙ্কার রোগ
উপরে- পাতায় হলুদ বলয় দ্বারা ঘেরা বাদামি রঙের খসখসে দাগ; নিচে- ডাল ও কাঁটায় খসখসে দাগ

**দমন ঃ** দাগবিহীন সতেজ চারা সংগ্রহ করে লাগাতে হবে। শুকনো আবহাওয়ায় (নভেম্বর-ডিসেম্বর মাসে) রোগাক্রান্ত গাছের ডালপালা ছেঁটে ফেলতে হয় এবং নতুন পাতা ও ডাল বের হওয়ার সময় এগ্রিমাইসিন নামক ছত্রাকনাশক (প্রতি লিটার পানিতে ৪০০ মিলিগ্রাম) ও তার সঙ্গে কিছু কীটনাশক মিশিয়ে স্প্রে করতে হয়। ফল ধরার ২-৩ মাস পর আবারও একবার ওষুধ স্প্রে করতে হবে।

## স্ক্যাব রোগ

**কারণ ঃ** *Elsinoe fawcetti* নামক ছত্রাকের আক্রমণে এ রোগ হয়।

স্ক্যাব রোগে পাতা ও ফলে সূচালো আচিলের মতো সৃষ্টি হয়।

**লক্ষণ ঃ** প্রথমে পাতার উপর ফিকে কমলা রঙের দাগ দেখা দেয়। রোগ বৃদ্ধির সাথে সাথে স্ক্যাব দাগ আঁচিলের ন্যায় উচু হয়ে ওঠে। ফলে, উপরটা খসখসে হয়ে যায়। আঁচিলের নিচে পাতার উল্টা দিকে কিছুটা ডেবে যায়। পাতার উভয় পিঠেই এ দাগ হতে পারে তবে উল্টা পিঠে বেশি হয়। পাতার যে পিঠে দাগ হয় তার উল্টা পিঠে ঠিক দাগ বরাবর আঁচিলের অগ্রভাগ বেশ সূচালো (conical) হয়ে উঠতে থাকে। আঁচিলের উপর ফিকে হলদে-কমলা রঙের মামড়ি পড়তে দেখা যায় এবং ক্রমে তারা ধূসর বর্ণ ধারণ করে। চিত্র ৫৯ এ স্ক্যাব রোগে আক্রান্ত লেবুর পাতা, কাগজি লেবু ও মালটা দেখানো হয়েছে।



চিত্র ৫৯ ঃ লেবুর স্ক্যাব রোগ; উপরে (ডানে)- আঁচিলের ন্যায় স্ক্যাব দাগযুক্ত কোঁকড়ানো পাতা
বামে- সূচালোকৃতি স্ক্যাব দাগ (রোগের প্রাথমিক পর্যায়); নিচে (ডানে) - কাগজি লেবুর উপরে খসখসে স্ক্যাব দাগ
(মাঝে) - মালটার উপরে স্ক্যাবজনিত দাগ; (বামে) - স্ক্যাব দাগকে বড় করে দেখানো হয়েছে (দাগের মাঝখানটা ফাটা)

অতিশয় রোগাক্রান্ত পাতা অত্যধিক মাত্রায় কুচকে যায় ও বিকৃত হয়ে যায়। পাতা কুচকানো এ রোগের একটি বৈশিষ্ট্য। রোগের ব্যাপক প্রসার ঘটলে ডাল এবং ফলেও দাগের উপর অনুরূপভাবে ঘিয়ে বা কমলা রঙের আঁচিল দেখা দেয় এবং খোসার উপরটা কর্কের ন্যায় খসখসে হয়ে বিশ্রী দেখায়। রোগের শেষের দিকে আঁচিল ফেটে যেতে পারে। মারাত্মকভাবে আক্রান্ত ফল ঝরে পড়তে পারে।

**দমন ঃ** গাছ থেকে আক্রান্ত পাতা, ডাল ও ফল সংগ্রহ করে পুড়িয়ে ফেলতে হবে। বসন্তকালে গাছে নতুন পাতা বের হওয়ার সময় একবার ও ফুল ফোটার পর আর একবার বোর্দো মিক্সচার বা অন্য কোনো ছত্রাকনাশক স্প্রে করতে হবে। নার্সারির কলমগুলোতে ১০-১৫ দিন পরপর ২-৩ বার ছত্রাকনাশক স্প্রে করা ভালো।

## ডাইব্যাক রোগ

**কারণ ঃ** *Colletotrichum gloeosporoides* নামক ছত্রাকের আক্রমণে এ রোগ হয়।



**লক্ষণ ঃ** গাছে পুরানো পাতায় ছোট ছোট হালকা সবুজ রঙের দাগ পড়তে থাকে। ক্রমে এগুলো বাদামি বর্ণ ধারণ করে। আর্দ্র আবহাওয়ায় আক্রান্ত অংশে ছত্রাকের অযৌন প্রজনন অঙ্গ (এসারভুলাস) অসংখ্য কালো কালো বিন্দুর ন্যায় উৎপন্ন হয়। ডালপালা আগার দিকে প্রথম আক্রান্ত হয় এবং ধূসর-রূপালি বর্ণ ধারণ করে। আক্রান্ত ডালের পাতা শুকিয়ে যায় এবং ফুল ও ছোট ছোট ফল ঝরে পড়ে। আক্রান্ত ডাল আগা থেকে শুরু করে নিচের দিকে ধীরে ধীরে শুকিয়ে আসতে থাকে। এজন্য এ রোগকে 'আগা শুকানো' রোগও বলা হয়ে থাকে। ডাল মরে গেলে তাতে অসংখ্য এসারভুলাস কালো কালো বিন্দুর ন্যায় দেখা দেয়। ফল আক্রান্ত হলে তার উপত্বকে শক্ত কুঁচকানো বাদামি রঙের দাগ পড়ে। চিত্র ৬০ এ ডাইব্যাক রোগে আক্রান্ত লেবু গাছ দেখানো হয়েছে।

> ডাইব্যাককে 'আগা শুকানো' রোগও বলা হয়ে থাকে। ডাল মরে গেলে তাতে অসংখ্য এসারভুলাস কালো কালো বিন্দুর ন্যায় দেখা দেয়।

চিত্র ৬০ ঃ লেবুগাছের ডাইব্যাক রোগ
(ডাল আগা থেকে নিচের দিকে শুকিয়ে আসছে)

**দমন ঃ** বাগানে নিরোগ চারা লাগাতে হবে। ঐ চারা বড় হওয়ার সময় গাছকে রোগাক্রমণ থেকে রক্ষা করার জন্য জানুয়ারি ও সেপ্টেম্বর মাসে একবার করে ৪ঃ৪ঃ৫০ হারে রোজিন বোর্দো মিক্সচার স্প্রে করতে হবে। গাছের রোগপ্রতিরোধ ক্ষমতা বাড়ানোর জন্য শিকড়ের চারদিকে সার ও সেচ দিয়ে গাছকে সতেজ রাখার চেষ্টা করতে হবে। মাটিতে ক্ষার বেশি থাকলে প্রত্যেক গাছের গোড়ায় ৪.৫ কেজি জিপসাম প্রয়োগ করতে হবে। প্রতি বছর লেবু সংগ্রহের পর গাছের ডালপালা ছেটে পুড়িয়ে নষ্ট করতে হবে। লক্ষ্য রাখতে হবে ডাল ছাটার সময় যেন দাগের নিচেও কিছুটা অংশ কেটে ফেলা হয়। ডাল ছাটার পর কাটা অংশ দিয়ে জীবাণু যাতে ভেতরে প্রবেশ করতে না পারে সেজন্য কাটা মুখে আলকাতরা বা পেইন্ট লাগিয়ে দিতে হবে।



**সারমর্ম ঃ** ক্যাঙ্কার রোগ শিকড় ছাড়া সব অঙ্গেই ফোস্কার মতো উঁচু দাগ উৎপন্ন করে। দাগের চারিদকে গ্রিজের মতো মনে হয় এবং বৈশিষ্ট্যমূলক হলুদ আভা দিয়ে ঘেরা থাকে। এগ্রিমাইসিন স্প্রে করে এ রোগ দমন করতে হয়। স্ক্যাব রোগে পাতা, ডাল ও ফলের উপর আঁচিলের ন্যায় উঁচু দাগ হয় এবং তার উপরিভাগ খসখসে হয়। আক্রান্ত অংশসমূহ ধ্বংস করে ও রোগনাশক ছিটিয়ে এ রোগ দমন করা হয়। ডাইব্যাক রোগ নিয়ন্ত্রণে আক্রান্ত অংশসমূহ সংগ্রহ করে নষ্ট করতে হবে এবং রোগনাশক ছিটাতে হবে।



## পাঠোত্তর মূল্যায়ন ৫.৫

**সঠিক উত্তরের পাশে টিক চিহ্ন (√) দিন।**

১। ক্যাঙ্কারজনিত দাগের বৈশিষ্ট্য কোন্‌টি?
- ক) দাগ বাদামি রঙের আভা দিয়ে ঘেরা থাকে
- খ) দাগ লালচে রঙের আভা দিয়ে ঘেরা থাকে
- গ) দাগ হলুদ রঙের আভা দিয়ে ঘেরা থাকে
- ঘ) দাগ ছাইয়ে রঙের আভা দিয়ে ঘেরা থাকে

২। ক্যাঙ্কার রোগ গাছের কোন্‌ অংশে হয়?
- ক) কেবল পাতায়
- খ) কেবল কান্ডে
- গ) কেবল ফলে
- ঘ) পাতা, কান্ড ও ফলে

৩। ক্যাঙ্কারজনিত দাগ পাতার কোথায় হয়?
- ক) উভয় পিঠে হয় তবে উপরের পিঠে বেশি হয়
- খ) উভয় পিঠে হয়, তবে নিচের পিঠে বেশি হয়
- গ) কেবল উপরের পিঠে হয়
- ঘ) কেবল নিচের পিঠে হয়

৪। ক্যাঙ্কার রোগ দমনার্থে ছত্রাকনাশক কখন স্প্রে করতে হয়?
- ক) বছরের যে কোনো মাসে
- খ) বছরের নভেম্বর-ডিসেম্বর মাসে
- গ) বছরের জুন-আগষ্ট মাসে
- ঘ) বছরের জানুয়ারি-মার্চ মাসে

৫। স্ক্যাব রোগজনিত দাগ নতুন অবস্থায় দেখতে কেমন?
- ক) রূপালি রঙের মতো
- খ) পানিভেজার মতো
- গ) কালচে রঙের মতো
- ঘ) মাংসের রঙের মতো

## ব্যবহারিক

## পাঠ ৫.৬ ফলের রোগের নমুনা সংগ্রহ ও শণাক্তকরণ



**এ পাঠ শেষে আপনি –**

- রোগাক্রান্ত ফল গাছ ও ফলের নমুনা সংগ্রহ করতে পারবেন।
- ফলের রোগ শণাক্ত করতে পারবেন।



**উপকরণ ঃ** আক্রান্ত ফল গাছ ও ফল, ভাসকুলাম, মাটি খোড়ার যন্ত্র, ডালাপালা ছাঁটার কাঁচি, চোষ কাগজ বা খবরের কাগজ, ছোট করাত, হালকা প্রেস, ভারি প্রেস, হারবেরিয়াম শিট, ছোট আকারের কাগজের বাক্স, সেলোপেন, আঠা, গাম টেপ, লেবেল, নোটবুক, পেন্সিল, পারমানেন্ট কালি, হারবেরিয়াম শিট ও নমুনা সংরক্ষণের বিভিন্ন আধার, রোগ শণাক্তকরণের বিভিন্ন পুস্তক, ছবি, চার্ট ইত্যাদি।

**কাজের ধাপ**

১. নমুনার জন্য সর্বদা সদ্য আক্রান্ত বা আংশিকভাবে ক্ষতিগ্রস্ত গাছ বা তার অংশবিশেষ ও ফল সংগ্রহ করুন।

২. রোগ বৃদ্ধির বিভিন্ন অবস্থায় রোগের লক্ষণ কেমন হয় তা দেখার জন্য রোগের বিভিন্ন অবস্থার একাধিক নমুনা সংগ্রহ করুন (নমুনা সংগ্রহের সময় লক্ষ্য রাখবেন যেন উহাতে রোগজনিত ক্ষত ছাড়া পোকামাকড়জনিত ক্ষত বা অন্য কোনো ক্ষত না থাকে)।

৩. গাছের পাতা, শিকড়, কান্ড প্রভৃতির নমুনা সংগ্রহ করার সঙ্গে সঙ্গে চোষ কাগজ বা খবরের কাগজের মধ্যে নিয়ে হালকা প্রেসের মধ্যে চাপ দিয়ে রাখুন।

৪. নমুনা বড় হলে তা সংগ্রহ করে ভিজে কাগজ বা কাপড় দিয়ে মুড়িয়ে ভাসকুলামে রাখুন।

৫. ফল সংগ্রহ করে সেলোপেন ব্যাগে মুখ বন্ধ করে রাখুন।

৬. বিভিন্ন নমুনা সংগ্রহ করে ব্যবহারিক শ্রেণিকক্ষে নিয়ে আসুন।

৭. ব্যবহারিক শ্রেণিকক্ষে রোগ শণাক্ত করার জন্য ব্যবহৃত বিভিন্ন পুস্তক, ম্যানুয়াল, আলোকচিত্র ও ছবি এবং হারবেরিয়ামে সংরক্ষিত শুকনো ও ভিজে নমুনার লক্ষণ মিলিয়ে রোগকে শণাক্ত করুন।

৮. সংগ্রহের পরপরই রোগ শণাক্ত করতে না পারলে নমুনাকে ফ্রিজ বা অন্য কোনো ঠান্ডাস্থানে রেখে দিন এবং সময় ও সুবিধা মতো শনাক্ত করার চেষ্টা করুন।

৯. বিভিন্ন পুস্তক, ছবি, হারবেরিয়ামে সংরক্ষিত নমুনার সঙ্গে মিলিয়ে রোগকে নিশ্চিতভাবে শণাক্ত করতে না পারলে নমুনার রোগগ্রস্ত অংশ থেকে প্যাথোজেন বা রোগের জন্য দায়ী জীবাণুকে পৃথক করে বা আবাদমাধ্যমে চাষ করে মাইক্রোস্কোপে দেখুন ও জীবাণুকে শণাক্ত করুন (জীবাণু শণাক্তকরণ পদ্ধতি পাঠ ২.৭ এ বিস্তারিত আলোচনা করা হয়েছে)।

১০. পুস্তক, ছবি, হারবেরিয়াম শিট ও কাঁচের আধারে রক্ষিত নমুনার বৈশিষ্ট্য ও জীবাণুর বৈশিষ্ট্য মিলিয়ে রোগকে নিশ্চিতভাবে শণাক্ত করুন।

১১. ভবিষ্যতে ব্যবহারের জন্য শণাক্তকৃত রোগের নমুনাসমূহ তাদের প্রকৃতি অনুযায়ী শুকিয়ে হারবেরিয়াম শিটে অথবা ভিজে অবস্থায় বিভিন্ন রাসায়নিক পদার্থের দ্রবণে ডুবিয়ে সংরক্ষণ করুন (বিভিন্ন সংরক্ষণ পদ্ধতি পাঠ ২.৭ এ আলোচনা করা হয়েছে)।



**সারমর্ম ঃ** ভবিষ্যতে ব্যবহারের জন্য রোগের নমুনাসমূহ তাদের প্রকৃতি অনুযায়ী শুকিয়ে হারবেরিয়াম শিটে অথবা ভিজে অবস্থায় কাঁচের আধারে বিভিন্ন রাসায়নিক পদার্থের দ্রবণে ডুবিয়ে সংরক্ষণ করা হয়।



## পাঠোত্তর মূল্যায়ন ৫.৬

**সঠিক উত্তরের পাশে টিক চিহ্ন (√) দিন।**

১। রোগের কোন্ পর্যায়ে নমুনা সংগ্রহ করতে হয়?

- ক) রোগের লক্ষণ দেখা দেয়ার সাথে সাথে
- খ) রোগ বর্ধনের মাঝামাঝি পর্যায়ে
- গ) গাছ বা তার কোনো অংশ মরে গেলে
- ঘ) রোগ বর্ধনের বিভিন্ন পর্যায়ে

২। নিশ্চিতভাবে রোগ শণাক্ত কীভাবে করতে হয়?

- ক) পুস্তকে বর্ণিত লক্ষণের সঙ্গে নমুনার লক্ষণ মিলিয়ে
- খ) রোগের বিভিন্ন ছবির সঙ্গে নমুনার লক্ষণ মিলিয়ে
- গ) হারবেরিয়াম শিটে বা কাঁচের আধারে রক্ষিত নমুনার সঙ্গে মিলিয়ে
- ঘ) উপরের সবগুলোর সাহায্যে ও জীবাণুর বৈশিষ্ট্য মিলিয়ে



## চূড়ান্ত মূল্যায়ন - ইউনিট ৫

১। আমের এনথ্রাকনোজ রোগের সংক্ষিপ্ত বিবরণ দিন।
২। কলা গাছের পানামা রোগের কারণ, লক্ষণ ও দমন পদ্ধতি বর্ণনা করুন।
৩। পেঁপে গাছের মোজাইক রোগ সম্বন্ধে লিখুন।
৪। পেয়ারা গাছের ঢলে পড়া রোগ সম্বন্ধে সংক্ষিপ্তভাবে লিখুন।
৫। লেবু গাছের কয়েকটি রোগের নাম কারণসহ লিখুন।
৬। ডাইব্যাক রোগের বৈশিষ্ট্য বর্ণনা করুন।



## উত্তরমালা - ইউনিট ৫

**পাঠ ৫.১**
১। ঘ   ২। ঘ   ৩। ঘ   ৪। ঘ   ৫। গ

**পাঠ ৫.২**
১। ক   ২। গ   ৩। গ   ৪। গ   ৫। গ

**পাঠ ৫.৩**
১। ক   ২। ক   ৩। ঘ   ৪। ক   ৫। খ

**পাঠ ৫.৪**
১। ঘ   ২। ঘ   ৩। খ   ৪। ক   ৫। ঘ

**পাঠ ৫.৫**
১। গ   ২। ঘ   ৩। খ   ৪। খ   ৫। ঘ

**পাঠ ৫.৬**
১। ঘ   ২। ঘ

ইউনিট ৬ আগাছা

# ইউনিট ৬ আগাছা

কৃষি খামার স্থাপনের প্রধান উদ্দেশ্য হলো অধিকতর উৎপাদন। কিন্তু রোগ ও কীটপতঙ্গের ন্যায় আগাছাও ফসলের মারাত্তক ক্ষতিসাধন করে উৎপাদন ব্যহত করে। প্রাথমিকভাবে আগাছাজনিত কারণে ফসলে যে ক্ষতি হয় তা বোঝা না গেলেও সামগ্রিকভাবে কীটপতঙ্গ ও রোগজনিত কারণের চেয়ে অনেক বেশি ক্ষতি এদের দ্বারা হয়। আসলে আগাছা ফসল উৎপাদনকারীদের জন্য অনাকাংখিত গাছ। বাংলাদেশে আগাছার জন্য ফসলের উৎপাদন ২৫ শতাংশেরও কম হয়। অতএব, ফসলের উৎপাদন বৃদ্ধি করতে হলে আগাছা শণাক্ত করে তাদেরকে ধ্বংস করতে হবে।

এ ইউনিটের বিভিন্ন পাঠে আগাছার ধারণা, বৈশিষ্ট্য, শ্রেণিবিভাগ, আগাছা দমনের পদ্ধতি, সমন্বিত আগাছা দমন ব্যবস্থাপনা এবং মাঠ ফসলের প্রধান প্রধান আগাছা সংগ্রহ ও সংরক্ষণ ইত্যাদি বিষয়গুলো তাত্তিক ও ব্যবহারিকসহ বিস্তারিতভাবে আলোচনা করা হয়েছে।

## পাঠ ৬.১ আগাছার ধারণা, বৈশিষ্ট্য ও শ্রেণিবিভাগ



### এ পাঠ শেষে আপনি–

- আগাছা বলতে কী বুঝায় তা বলতে ও লিখতে পারবেন।
- আগাছার বৈশিষ্ট্য আলোচনা করতে পারবেন।
- বিভিন্ন আগাছাকে শ্রেণিবিভাগ করতে পারবেন।



### আগাছা কী?

বিভিন্ন বিজ্ঞানী আগাছাকে বিভিন্নভাবে সংজ্ঞায়িত করেছেন। নিম্নে আগাছার কয়েকটি সংজ্ঞা দেয়া হলো। যথা-

১. ক্ষেতে ফসলের সঙ্গে জন্মানো অবাঞ্ছিত ক্ষতিকর গাছই আগাছা।
২. আগাছা যথোপযুক্ত স্থানে না জন্মানো এক প্রকারের উদ্ভিদ।
৩. ক্ষেতের চাষকৃত ফসল ছাড়া অন্যান্য সব গাছই আগাছা।
৪. নিজ অস্বিত্ত্ব রক্ষার জন্য স্বতন্ত্রভাবে খাদ্য সংগ্রহকারী প্রতিযোগী উদ্ভিদকে আগাছা বলা হয়।

ক্ষেতে ফসলের সঙ্গে জন্মানো অবাঞ্ছিত ক্ষতিকর গাছই আগাছা।

উপরে বর্ণিত সংজ্ঞাসমূহ থেকে এটা বলা যায় যে, আগাছা কৃষকদের কাম্য কোনো গাছ নয়। কারণ এরা মাটি থেকে খাদ্য আহরণ করে কাংখিত গাছের বৃদ্ধিতে বাধার সৃষ্টি করে। আগাছা চাষকৃত গাছের বৃদ্ধি, উৎপাদন, বংশ বিস্তার প্রভৃতির ক্ষেত্রে অনেক অসুবিধার সৃষ্টি করে।

### বৈশিষ্ট্য

আগাছার প্রধান প্রধান বৈশিষ্ট্য হলো -

- ক্ষেতে আগাছা ফসলের সাথে খাদ্য, পানি, আলো, বাতাস প্রভৃতির জন্য প্রতিযোগিতা করে।
- আগাছা ক্ষেতে রোগজীবাণু, পোকামাকড় প্রভৃতির আশ্রয়ের স্থান করে দেয়।
- চাষকৃত ফসলের তুলনায় আগাছা প্রতিকূল অবস্থায় জন্মাতে পারে এবং ঐ পরিবেশে অনেকদিন বেঁচেও থাকতে পারে।
- আগাছা অঙ্গজ উপায়ে ও বীজের মাধ্যমে চাষকৃত ফসলের চেয়ে খুব দ্রুত বংশ বিস্তার করে।
- চাষকৃত ফসলে যে পরিমাণ বীজ হয় তার তুলনায় আগাছা অত্যন্ত অধিক হারে বীজ উৎপন্ন করতে পারে।
- আগাছার কিছু কিছু চারিত্রিক বৈশিষ্ট্য আছে যা তাদের বিস্তৃতি লাভের জন্য খুবই সহায়ক। অনেক আগাছার বীজ খুবই ছোট ও হালকা। এ কারণে যেসব বীজ বাতাসের সাহায্যে খুব দ্রুত

বিস্তারলাভ করতে পারে। কিছু আগাছার ফল ও বীজ কন্টকময় যা গরুছাগলের গায়ে আটকে বিভিন্ন স্থানে ছড়াতে সাহায্য করে।

- কিছু আগাছা আছে যারা ফসল থেকে সরাসরি খাদ্যরস আহরণ করে (যথা-স্ট্রিগা)। এ স্ট্রীগা আখ, ভুট্টা, জোয়ার, তামাক প্রভৃতির ক্ষেতে জন্মায় এবং তাদের শিকড়ের সাথে সংযুক্ত হয়ে গাছ থেকে সরাসরি খাদ্যরস আহরণ করে তাকে দুর্বল করে ফেলে।
- আগাছা কেউ চাষ করে না এবং সেজন্য প্রতিকূল অবস্থায় বেঁচে থাকার জন্য তাদের গঠনও খুব বৈশিষ্ট্যপূর্ণ হয়।
- তুলনামূলকভাবে আগাছায় রোগ ও পোকার আক্রমণ কম হয়।

## শ্রেণিবিভাগ

উপরে বর্ণিত বৈশিষ্ট্যসমূহের জন্য আগাছা ফসলের অত্যন্ত ক্ষতিসাধন করে। অতএব, উৎপাদন বাড়ানোর জন্য আগাছা নিয়ন্ত্রণ করা অত্যন্ত প্রয়োজন। আগাছা ধ্বংস করতে হলে তাদেরকে চিনতে হবে। আগাছা চেনার জন্যই তাদেরকে শ্রেণিবিভাগ করা প্রয়োজন। আগাছাকে বিভিন্নভাবে শ্রেণিবদ্ধ করা যায়। যথা-

## পরিবেশভিত্তিক বা বাস্তুসংস্থানগত শ্রেণিবিভাগ

সব গাছ একই পরিবেশে জন্মাতে পারে না। কী পরিবেশে আগাছা জন্মায় তার ওপর ভিত্তি করে আগাছাকে চার ভাগে বিভক্ত করা যায়। যথা-

যেসব আগাছা স্যাঁতস্যাঁতে বা জলা জমিতে জন্মায় তাদেরকে জলজ আগাছা বলা হয়।

**ক. জলজ আগাছা ঃ** যেসব আগাছা স্যাঁতস্যাঁতে বা জলাভূমিতে জন্মায় তাদেরকে জলজ আগাছা বলা হয়। জলজ আগাছা বিভিন্ন পরিবেশে জন্মে থাকে এবং তার ওপর ভিত্তি করে এ ধরনের আগাছাগুলোকে বিভিন্ন নামে নামকরণ করা হয়েছে। যথা-

- **ভাসমান জলজ আগাছা-** এসব আগাছা কেবল পানির উপরে ভেসে বায়ুর সংস্পর্শে বেঁচে থাকে। মাটির সংগে এদের কোনো সংযোগ থাকে না। যথা- কচুরি পানা, টোপা পানা, ক্ষুদে পানা ইত্যাদি।
- **অবলম্ব জলজ আগাছা-** এ শ্রেণির আগাছা পানির নিচে ও মাটির উপরে অবস্থান করে বেঁচে থাকে। এরা কেবল পানির সংস্পর্শে থাকে কিন্তু বায়ু ও মাটির সঙ্গে এদের কোনো সংযোগ থাকে না। যথা - ঝাঁঝি।
- **সংযুক্ত প্লাবিত জলজ আগাছা-** এ আগাছার সম্পূর্ণ বা অধিকাংশ অংশ পানির নিচে থাকে এবং গোড়া মাটির সংগে সংযুক্ত থাকে কিন্তু বায়ুর সাথে কোনো সংযোগ থাকে না। যথা- পানি কলা, পাতা ঝাঁঝি, হাইড্রিলা ইত্যাদি।
- **ভাসমান পাতাবিশিষ্ট সংযুক্ত প্লাবিত জলজ আগাছা-** এ আগাছা মাটি, পানি ও বায়ুর সংস্পর্শে থেকে জন্মায়। যথা- শাপলা, শালুক ইত্যাদি।
- **উভচর জলজ আগাছা-** এ আগাছা শুকনো মাটি ও পানিতে বেঁচে থাকতে পারে। শুকনো মাটিতে জন্মালেও এদের শিকড়, কান্ডের নিম্নাংশ এমনকী কোনো কোনো ক্ষেত্রে নিচের পাতাও পানির নিচে অবস্থান করে বেঁচে থাকে। যথা - ধৈইঞ্চা, ভাতশোলা ইত্যাদি।
- **সিক্তভূমি জলজ আগাছা-** এ জাতীয় আগাছা আর্দ্র সম্পৃক্ত মাটির সাথে সংযুক্ত থেকে বেঁচে থাকে। এরা শুকনো জমিতে ও পানির নিচে জন্মাতে পারে না। যথা- বিষকাটালী, কানাইবাঁশি ইত্যাদি।

**খ. মরুভূমিজ আগাছা ঃ** এ আগাছা মরু অঞ্চলের আগাছা এবং খরা ও অপর্যাপ্ত পানিযুক্ত জমিতে জন্মায়। যথা - ফণিমনসা, ক্যাকটাস ইত্যাদি।

**গ. লোনাভূমিজ আগাছা ঃ** লবণাক্ত অঞ্চলের লোনা জমিতে উৎপন্ন আগাছাগুলো লোনাভ মিজ আগাছা বলা হয়। যেমন সল্টবুপ আগাছা (Atriplex patula) ইত্যাদি।

**ঘ. স্থলজ আগাছা ঃ** যেসব আগাছা মধ্যম আর্দ্রতা সম্পন্নজমিতে জন্মায় সেগুলোকে স্থলজ আগাছা বলে। এরা জলাবদ্ধতা ও দীর্ঘস্থায়ী খরা সহ্য করতে পারে না। যথা- শ্যামা ও দূর্বা ঘাস, বথুয়া ইত্যাদি।

*জীবনচক্রভিত্তিক শ্রেণিবিভাগ*

জীবনচক্রের ওপর ভিত্তি করে আগাছাকে তিন ভাগে ভাগ করা যায়। যথা-

জীবন-চক্রের ওপর ভিত্তি করে আগাছাকে তিন ভাগে ভাগ করা যায়।

**ক. বর্ষজীবী আগাছা ঃ** যেসব আগাছা এক বছর বা তার কম সময় পর্যন্ত বেঁচে থাকে তাদেরকে বর্ষজীবী আগাছা বলা হয়। এগুলো বীজের সাহায্যে বংশ বিস্তার করে। যথা- বথুয়া , কাঁটানটে, শ্যামা ঘাস ইত্যাদি।

**খ. দ্বিবর্ষজীবী আগাছা ঃ** যেসব আগাছা দুবছর বা তার কম কিন্তু এক বছরের বেশি সময় পর্যন্ত বেঁচে থাকতে পারে সেগুলোকে  দ্বিবর্ষজীবী আগাছা বলা হয়। এসব আগাছা প্রথম বছরে মাটির মধ্যে ভালো করে শিকড় প্রবেশ করিয়ে অঙ্গজ বৃদ্ধি করে এবং দ্বিতীয় বছরে ফুল ও ফল উৎপাদন করে মরে যায়। যথা- গাজর।

**গ. বহুবর্ষজীবী আগাছা ঃ** যেসব আগাছা দুবছরের বেশি সময় বেঁচে থাকে সেগুলোকে বহুবর্ষজীবী আগাছা বলা হয়। এসব আগাছা থেকে প্রত্যেক বছরই অনুকূল আবহাওয়ায় নতুনভাবে গাছের জন্ম হয় ও বাড়তে থাকে এবং বীজ ও অঙ্গজ অংশ দ্বারা বংশ বিস্তার করে । যথা- দুর্বা, কাশ, মুথা ইত্যাদি।

*মৌসুমভিত্তিক শ্রেণিবিভাগ*

এ পদ্ধতিতে আগাছা বছরের কোনো সময় হয় তার উপর ভিত্তি করে শ্রেণিবিভাগ করা হয়েছে। যথা-

**ক. খরিপ আগাছা ঃ** এসব আগাছা খরিপ মৌসুমে অর্থাৎ এপ্রিল থেকে সেপ্টেম্বর মাস পর্যন্ত সময়ে

জন্মায়। গরম আবহাওয়ায় এদের বৃদ্ধি বেশি হয়। যথা- শ্যামা, হাতিশ ড়, জয়না ইত্যাদি।

**খ. রবি আগাছা ঃ** অপেক্ষাকৃত কম গরম আবহাওয়ায় রবি মৌসুমে অর্থাৎ অক্টোবর থেকে মার্চ মাস পর্যন্ত সময়ে জন্মায় রবি মৌসুমীয় আগাছা। যথা- বথুয়া, নুনেশাক ইত্যাদি।

*পাতার আকৃতি ভিত্তিক শ্রেণিবিভাগ*

পাতার আকৃতির ওপর ভিত্তি করে আগাছাকে দুভাগে বিভক্ত করা যায়। যথা-

**ক. চিকন পাতাবিশিষ্ট আগাছা ঃ** এ বিভাগের আগাছার পাতা গোড়া থেকে আগা পর্যন্ত ক্রমশ: সরু হয় এবং সাধারণত গ্রামিনি ও সাইপেরেসি পরিবারের গাছ। গ্রামিনি পরিবারভুক্ত আগাছা ঘাসজাতীয় গাছ। এদের কান্ড ফাঁপা, খাড়া ধরনের অথবা লতানো অবস্থায় থাকে। এদের পাতা একক, একান্তর ও সমান্তরাল শিরাবিন্যাস বিশিষ্ট। এরা বর্ষজীবী অথবা বহুবর্ষজীবী গাছ। যথা- শ্যামা, দুর্বা, চাপড়া প্রভৃতি ঘাস। সাইপেরেসি পরিবারভুক্ত আগাছা সেজজাতীয় গাছ। এদের কান্ড ত্রিকোনাকৃতি বা গোলাকার এবং ফাঁপা। পাতা খাড়া বা তীর্যকভাবে থাকে। এদের অনেকেই রাইজোমের (Rhizome) সাহায্যে বংশ বিস্তার করে । যেমন- চেচড়া, মুথা, হলদে মুথা ইত্যাদি।

**খ. চওড়া পাতাবিশিষ্ঠ আগাছা ঃ** এ ধরনের আগাছা  সাধারণত দ্বিবীজপত্রী। পাতা একক বা যৌগিক এবং জালিকা প্রকৃতির শিরাবিন্যাস বিশিষ্ট । যথা- কচুরি পানা, পানিকচু ইত্যাদি।

*নতুন পরিবেশে খাপ খাওয়ানোর ভিত্তিতে শ্রেণিবিভাগ*

এ ধরনের আগাছাকে দুভাবে বর্ণনা করা যায়। যথা-

যেসব আগাছা কেবল আবাদি জমিতে জন্মায় এবং প্রাকৃতিক উদ্ভিজ্জে অন্যান্য উদ্ভিদের সংগে বেঁচে থাকতে পারে না তাদেরকে অবলিগেইট আগাছা বলা হয়।

**ক. অবলিগেইট আগাছা ঃ** যেসব আগাছা কেবল আবাদি জমিতে জন্মায় এবং প্রাকৃতিক উদ্ভিজ্জে অন্যান্য উদ্ভিদের সংগে বেঁচে থাকতে পারে না তাদেরকে অবলিগেইট আগাছা বলা হয়। যথা- ফিল্ড বাইন্ডউইড (Field Bind Weed)।

**খ. সুবিধাবাদী আগাছা ঃ** এ জাতীয় আগাছা সাধারণত বনেজঙ্গলে জন্মে এবং সুযোগ পেলেই চাষকৃত জমিতেও জন্মাতে পারে। যেমন Opuntia spp.

***ক্ষতির মাত্রা অনুসারে শ্রেণিবিভাগ-***

এ নীতি অনুসারে আগাছাকে দুভাবে বিভক্ত করা হয়েছে। যথা-

**ক. সাধারণ আগাছা ঃ** এসব আগাছা কম বীজ উৎপন্ন করে এবং কম ক্ষতি করে। এদেরকে দমন করাও সহজ।

**খ. ক্ষতিকর আগাছা ঃ** এ জাতীয় আগাছা খুব বেশি পরিমাণ বীজ উৎপন্ন করে এবং খুব দ্রুত বিস্তারলাভ করে। এদের দমন করাও খুব কষ্টকর।

***রীতিভিত্তিক শ্রেণিবিভাগ***

আমাদের দৈনন্দিন কাজের সুবিধার্থে এবং প্রয়োজনের সময় সঠিক জায়গা থেকে সঠিক বস্তুটি পাওয়ার জন্য আমরা যেমন বিভিন্ন বস্তুকে সঠিক স্থানে সাজিয়ে রাখি তেমনি বিভিন্ন আগাছাকেও ঠিকমতো চেনার জন্য বিশেষ রীতি অনুযায়ী শ্রেণিবিভাগ করা হয়েছে। পৃথিবীর অসংখ্য উদ্ভিদের বিভিন্ন আগাছার মধ্যে চারিত্রিক বৈশিষ্ট্যের কিছু না কিছু পার্থক্য আছে এবং বিভিন্ন বৈশিষ্ট্য বিশ্লেষণ করে তাদের মধ্যকার সাদৃশ্য ও বৈসাদৃশ্য মিলিয়ে উদ্ভিদতাত্ত্বিক সুষ্ঠু রীতি অনুযায়ী শ্রেণিবিভাগ করা হয়েছে। রীতিভিত্তিক শ্রেণিবিভাগ খুব বড় বিধায় তাদের বিস্তারিত শ্রেণিলতা না দিয়ে কয়েকটি পরিবারের গুরুত্বপূর্ণ কিছু আগাছার বাংলা ও বৈজ্ঞানিক নাম সারণি ২ এ দেয়া হলো।

সারণি ২ঃ আগাছার রীতিভিত্তিক শ্রেণিবিভাগ

| পরিবার | আগাছা | বৈজ্ঞানিক নাম |
|---|---|---|
| Amaranthaceae | কাঁটা নটে শাক<br>নটে শাক<br>মালঞ্চ | *Amaranthus spinosus*<br>*A. viridis*<br>*Alternanthera philoxeroides* |
| Araceae | টোপাপানা<br>কচু | *Pistia stratioites*<br>*Calocasia esculenta* |
| অষরংসধপবধব | চাঁদমালা<br>ছোট কুট | *Sagittaria guyanensis*<br>*S. sagittifolia* |
| Boraginaceae | হাতিশুঁড় | *Heliotropium indicum* |
| Cyperaceae | মুথা ঘাস (চিত্র- ৬১)<br>হলদে মুথা (চিত্র- ৬১)<br>বড় চুচা (চিত্র- ৬১)<br>শক্ত খাগড়া<br>চেচরা<br>ক্ষুদে চেচরা<br>জয়না (চিত্র- ৬১)<br>মাটি চেচ | *Cyperus rotundus*<br>*C. esculentus*<br>*C. iria*<br>*C. pilosus*<br>*Scirpus mucronatus*<br>*S. supinus*<br>*Fimbristylis miliacea*<br>*F. dichotoma* |

